# নজরুলগীতি সহায়িকা

সম্পাদনা

কল্পতরু সেনগুপ্ত

পশ্চিমবঙ্গ রাজ্য সংগীত আকাদেমি

৩৬ আনোয়ার শাহ রোড

কলকাতা-৭০০০৩৩

# প্রাক্-কথন

কাজী নজরুল ইসলাম রবীন্দ্রযুগের একজন অন্যতম প্রধান কবি। কবি হিসেবে তাঁর ভূমিকাব ঐতিহাসিকতা চিরস্মরণীয় হয়ে থাকবে। এই ঐতিহাসিকতা স্বাধীনতা-সংগ্রামের যুগের ঐতিহাসিকতা—বিদ্রোহ ও বিভ্রান্তির যুগের ঐতিহাসিকতা—ধর্মীয় বিকৃতি ও কুসংস্কারের কদর্যতার বিরুদ্ধে আকাশচুম্বী মাথা তুলে দাঁড়ানোর ঐতিহাসিকতা। নজরুল তাঁর জীবনে এবং কবিতায় যে আশ্চর্য ভূমিকা পালন করেছিলেন তা একই সঙ্গে বিদ্রোহীর এবং সাহসী মানবতন্ত্রীর ভূমিকা যা সেই যুগে এবং আজও, এ দেশে, মানবতার বিকাশের ইতিহাসে একটি বিপুল গতি দিয়েছে। কিন্তু নজরুল সম্পর্কে এটাই শেষ কথা নয়। বিদ্রোহী ও মানবতন্ত্রী কবিব ভূমিকার পাশে তাঁর যে আত্মস্থ সংগীত-রচয়িতার ভূমিকাটি ছিল তা ভাবলে বিস্মিত হতে হয়। সংগীতের সমস্তরকম উৎস এবং বিশেষ করে ভারতীয় উচ্চাঙ্গ সংগীতের অনিঃশেষ উৎসটি তিনি বিরাট নৈপুণ্যে ব্যবহার করে গড়ে তুলেছেন এক সুবিপুল গীতভাণ্ডার। বাঙালি জাতিকে তাই তাঁকে বারবাব স্মরণ করতে হবে তার নিজেরই আত্মানুসন্ধানের প্রয়োজনে, আশ্রয়ের প্রয়োজনে।

শ্রীকল্পতরু সেনগুপ্ত তাঁর দীর্ঘ জীবন অতিবাহিত করেছেন নজরুলচর্চায়। নজরুল গবেষক হিসেবে তিনি আমাদের শ্রদ্ধার্হ।

রাজ্য সংগীত আকাদেমির পক্ষে তিনি যে 'নজরুলগীতি সহায়িকা' নামের গবেষণাগ্রন্থটি নির্মাণ করে দিয়েছেন তার মূল্য অপরিসীম। আমরা শ্রীসেনগুপ্তর কাছে গভীরভাবে কৃতজ্ঞ এবং গ্রন্থটি প্রকাশ করতে পেরে আনন্দিত।

**কালীকৃষ্ণ গুহ**
সংস্কৃতি অধিকর্তা
পশ্চিমবঙ্গ সরকার

# সম্পাদকের নিবেদন

পশ্চিমবঙ্গ সরকারের রাজ্য সংগীত আকাদেমির নজরুল গবেষণা প্রকল্প নজরুলগীতি-বিষয়ক তথ্যাদি, রেকর্ড, পাণ্ডুলিপি, সংগীত-বিষয়ক প্রবন্ধ, শিল্পীদের সংক্ষিপ্ত পরিচয় ইত্যাদি সংগ্রহ করার এক পরিকল্পনা গ্রহণ করেছিল। নজরুলগীতির কথা ও সুর সংরক্ষণ এই প্রকল্পের আর-এক প্রধান কাজ। এই কাজগুলির সঙ্গে অন্যতম লক্ষ্য ছিল নজরুলগীতির অভিধান বা নজরুলগীতি সহায়িকা প্রস্তুত করা। কাজী নজরুল ইসলাম কত গান লিখেছেন তা জানার প্রয়োজন যেমন আছে, সেই সঙ্গে তাঁর রচিত গানে অন্য কারও সুরসংযোজন আছে কিনা, থাকলে তার সংখ্যা কত তাও জানা দরকার। এই কাজ সময়সাপেক্ষ। আমরা শেষ করেছি আড়াই বছর সময়ের মধ্যে। নানা অসুবিধার দরুন পুরো আড়াই বছর সময়ও কাজে লাগাতে পারিনি। সুতরাং নির্দিষ্ট সময়ের মধ্যে কাজ শেষ করতে গিয়ে কিছু অসম্পূর্ণতা থাকতে পারে, কিছু ত্রুটিও থাকতে পারে। তা সত্ত্বেও এ কথা মনে রাখা দরকার যে পশ্চিমবঙ্গে এটাই প্রথম প্রচেষ্টা এবং রাজ্য সংগীত আকাদেমির উদ্যোগে এই কাজ হয়েছে।

বাংলার সংগীত জগতে রবীন্দ্রনাথের পরে কাজী নজরুলের স্থান। নজরুল তাঁর জীবনের প্রথম অংশে রবীন্দ্রসংগীতে উদ্বুদ্ধ হয়েছিলেন এবং রবীন্দ্রসংগীত গাইতেন। পরবর্তী সময়ে নিজে গান রচনা ও সুরসংযোজনা করেন। বৈচিত্র্যপূর্ণ সুরের আহরণ ও সুর-মিশ্রণ ঘটান। বর্তমানে রবীন্দ্রসংগীত যেমন জনপ্রিয়. নজরুলগীতিও জনপ্রিয়। এখানে সংগীত বা গীতি বাক্যদুটির ব্যবহার দুই মহান স্রষ্টার সংগীতধারাকে বুঝবার জন্য, আর কোনও উদ্দেশ্যে নয়। রবীন্দ্রসংগীত যেমন জনপ্রিয়তার শীর্ষে রয়েছে, নজরুলগীতিও তেমনই জনপ্রিয। এই দুই ধারার সংগীতে পশ্চিমবঙ্গ ও বাংলাদেশ গর্বিত। দুই ধারার সংগীতের চর্চা দিনে দিনে বাড়ছে। গবেষণা হচ্ছে, পুস্তক প্রকাশ হচ্ছে, সংগীত অনুশীলনের শিক্ষাকেন্দ্র প্রতিষ্ঠা হচ্ছে। এই দুই ধারার সংগীত অবলম্বন করে বহু শিল্পী জীবিকানির্বাহ করছেন, সমাজে খ্যাতিলাভ করছেন। সংখ্যার দিক থেকে রবীন্দ্রসংগীতের তুলনায় নজরুলগীতি বেশি। রাগরাগিণীর ব্যবহারে ও বৈচিত্র্যে নজরুল অনন্য। রবীন্দ্রসংগীত শুদ্ধতা রক্ষা করে অনুশীলিত হতে পারছে প্রাতিষ্ঠানিক সহায়তার দরুন। বিশ্বভারতী ও রবীন্দ্রভারতীর মতো বিশ্ববিদ্যালয় রবীন্দ্রসংগীতধারা অক্ষুণ্ণ রাখার সহায়ক। তা সত্ত্বেও সম্প্রতি প্রশ্ন দেখা দিয়েছে গায়কের স্বাধীনতা বিষয়ে। নজরুলগীতির ক্ষেত্রে এরূপ কোনও প্রাতিষ্ঠানিক সহায়তা নেই। নজরুলগীতি অনেকটা শিক্ষকদের মর্জির উপর নির্ভরশীল হয়ে

আছে। এ জন্য কিছু আজগুবি কথাও চলিত আছে তাঁর গান সম্পর্কে। যেমন, কাজী নজরুল সাড়ে তিন হাজারের অধিক গান রচনা করেছেন এই কথায় অনেকে সংশয় প্রকাশ করেন। তাঁর লেখা গান অন্যের নামে চলছে এ কথা যেমন সত্য তেমনই অন্যের লেখা গান তাঁর নামে চলছে এ কথাও সত্য। কিন্তু তার সংখ্যা কত! কোনও সংগীতস্রষ্টার গান জনপ্রিয় হলে তাঁর কথা ও সুর অনুকরণ করা এবং তাঁর নামে চালানো নতুন কিছু নয়। যেমন লালনগীতির ক্ষেত্রে চলছে। এ সব কারণে প্রয়োজন নজরুলগীতির সংখ্যা নিরুপণ করা, তাঁর ব্যবহৃত রাগরাগিণীর সন্ধান করা, তাঁর গানে তিনি ছাড়া আর কেউ সুরসংযোজন করে থাকলে তারও সংখ্যা নিরুপণ করা। নজরুলগীতির শিল্পীদের তালিকা প্রস্তুত করা, রটনার আড়াল থেকে নজরুলগীতির প্রকৃত চিত্র উদ্ধার করা।

যদিও নজরুলগীতিকোষ প্রস্তুতের লক্ষ্য নিয়ে অগ্রসর হয়েছিলাম, কিন্তু কোষ বা অভিধান কথাটির আভিধানিক অর্থ আমরা পূরণ করতে পেরেছি বলে মনে করি না। অভিধান বা কোষ-এ একই সঙ্গে শব্দ, শব্দার্থ. শব্দের ব্যুৎপত্তি, ব্যবহারবিধি পাওয়া যায়। তদনুসারে নজরুলগীতিকোষ অর্থে গান, সুর, তাল, মাত্রা, সুরের চরিত্র, উৎপত্তি, গান রচনার সময় বা কাল ইত্যাদির সঙ্গে সুরারোপ সম্পর্কিত তথ্য থাকা দরকার। যাতে সুরের ধর্ম ও ব্যুৎপত্তিগত ধারণা সৃষ্টি হয়। এই সঙ্গে শিল্পীপরিচয় থাকা চাই। এইসব শর্তাবলীর প্রশ্নে গবেষণালব্ধ কাজের সমষ্টিকে কোষ নামে চিহ্নিত না করে 'নজরুলগীতি সহায়িকা' নামে চিহ্নিত করলাম। এরূপ গবেষণার কাজ একবারে শেষ হয় না, বারে বারে করতে হয়, এবং প্রাপ্ত নতুন তথ্য পরবর্তী সংস্করণে যুক্ত করতে হয়। অভিধান রচনার এরূপই রীতি।

নজরুলগীতি নিয়ে ইতোপূর্বে কিছু গবেষণাধর্মী কাজ হয়েছে। সেই কাজ থেকে আমরা সাহায্য গ্রহণ করেছি। নজরুলগীতির সন্ধানে যে সূত্রগুলি আমরা ব্যবহার করেছি তার মধ্যে রয়েছে ডি এম লাইব্রেরি প্রকাশিত নজরুলগীতির বইগুলি, ঢাকায় বাংলা আকাদেমি কর্তৃক প্রকাশিত নজরুল সুহৃদ আবদুল কাদেব সম্পাদিত 'নজরুল রচনাবলী' পাঁচ খণ্ড, কলকাতায় হরফ প্রকাশনী প্রকাশিত 'অখণ্ড নজরুলগীতি, নিতাই ঘটক রচিত স্বরলিপির বইগুলি, বুদ্ধদেব বসু সম্পাদিত 'কবিতা' পত্রিকার বিশেষ সংখ্যা, ঢাকার নজরুল আকাদেমি এবং নজরুল ইনস্টিটিউট পত্রিকা, আজাহারউদ্দীন খানের—'বাংলা সাহিত্যে নজরুল', প্রাণতোষ চট্টোপাধ্যায়ের 'কাজী নজরুল', কল্পতরু সেনগুপ্তের 'নজরুলগীতি অন্বেষা', গ্রামোফোন রেকর্ড, ঢাকার আসাদুল হকের লিখিত বইগুলি, আবুল কালাম আজাদ-এর প্রবন্ধ ও বই, বাবু রহমান লিখিত নজরুলগীতি তালিকার কয়েকটি পৃষ্ঠা। বিশেষভাবে উল্লেখযোগ্য বাংলাদেশের নজরুল ইনস্টিটিউট প্রকাশিত আবদুল সাত্তার গ্রন্থিত 'নজরুলসংগীত অভিধান' সদ্য প্রকাশ হওয়ায় তুলনামূলক দেখার সুযোগ পাওয়া গেছে। নিতাই ঘটক, শৈলদেবী. সুধীরা সেনগুপ্ত প্রমুখের গানের খাতা থেকে নজরুলের স্বহস্তে লিখিত কিছুসংখ্যক গানও পেয়েছি।

'নজরুল গবেষণা প্রকল্পের' প্রচেষ্টায় তিন হাজারের অধিক গানের সন্ধান পেয়েছি। ঢাকার 'নজরুল সংগীত অভিধান' এ প্রকাশিত গানের সংখ্যা ৩০৮৩টি। তাঁর মধ্যে কয়েকটি গান চোখে পড়েছে যা নজরুলের নয়,—যেমন "আজি শঙ্খে শঙ্খে মঙ্গল গাও—জননী এসেছে দ্বারে।" আরও সময় পেলে সাড়ে তিন হাজার গান উদ্ধার করতে পারতাম এ বিষয়ে আমি বিশ্বাসী। এখনও বহু গান তিনের দশকের শিল্পীদের খাতায় রয়েছে। কমল দাশগুপ্ত এবং সুধীরা সেনগুপ্তের কাছে নজরুলের উদারতা সম্পর্কে শুনেছি—কোনও আগ্রহী যুবক গান রচনা করে কবির সাহায্যপ্রার্থী হয়েছেন তাঁর গান রেকর্ড করাবার জন্য, কবি কাটাছেঁড়া করে সম্পূর্ণ গানটি নতুন করে লিখে দিয়েছেন। অথচ রেকর্ড করাবার সময় সেই যুবকের নাম রচয়িতারূপে দিয়েছেন। এরূপ গানের জন্য প্রকৃত রচয়িতা নির্ণয় করা আজ আর সম্ভব নয়। সুরের ব্যাপারেও একই রকম কথা শুনেছি নিতাই ঘটক, জগৎ ঘটকের কাছে। এ কথা সকলের জানা আছে কাজী নজরুল ইসলামের দুটি গানের খাতা—সুরসঙ্কেত-সহ হারিয়ে গেছিল। একটি আকাশবাণীর রিহার্সালরুম থেকে, আর-একটি চিৎপুরে গ্রামোফোন কোম্পানীর ট্রেনিং কেন্দ্র থেকে। খাতাগুলি হারিয়ে তিনি অত্যন্ত দুঃখিত হয়েছিলেন। দুটি খাতায় যে গানগুলি ছিল সেগুলি অন্য কেউ নিজের নামে চালাতে পারে এমন ধারণা করা অমূলক নয়। আসাদুল হক (ঢাকা) লিখিত এক প্রবন্ধে নজরুলের হাতে লেখা পাঁচটি গানের জেরক্স কপি দেখিয়েছেন। গানগুলি অন্য লেখকের নামে রেকর্ড করা হয়েছে, অথচ প্রকৃত পক্ষে নজরুলের লেখা গান। যেমন, "কথার কুসুমে গাঁথা গানের মালিকা কার" গানটি প্রণব রায়ের নামে এইচ এম ভি-তে রেকর্ড হয়েছে, অথচ নজরুলের হাতের লেখায় তাঁর খাতা থেকে গানটি উদ্ধার করেছেন আসাদুল হক এবং জেরক্স কপি প্রকাশ করেছেন। যাঁরা অন্যের রচিত কত গান নজরুলগীতি নামে চলছে হিসাব করছেন তাঁরা যেন সেই সঙ্গে নজরুলের কত গান অন্যের নামে চলছে তারও হিসাব করেন। আর একটি কথা, কেউ কেউ বলেন—নজরুলের প্রায় হাজার গান অন্যের সুরারোপিত। কথাটি সত্য নয়। তথ্যানুসন্ধানে জানা গেছে তিন সহস্রাধিক গানের মধ্যে অন্যের সুরারোপিত গানের সংখ্যা পাঁচশোর কম। পরিশিষ্টাংশে আমরা একটা তালিকা যুক্ত করেছি নজরুলের গানে কে কে সুরারোপ করেছেন। সুরারোপকারীদের মধ্যে উল্লেখযোগ্য নাম কমল দাশগুপ্ত এবং নিতাই ঘটকের। গান রচনার সময়ে নজরুল সুরের কাঠামো আগে তৈরি করতেন, তারপর কথা বসাতেন। তিনি সুরনির্ভর গান রচনা করতেন। ট্রেনাররা কোনও কোনও গানে কিছু পরিবর্তন করতেন, শিল্পীরা অলঙ্করণ করতেন। নজরুল নিজেও তাঁর প্রথম সুরের পরিবর্তন করতেন। তাঁর সুরকাঠামোর উপর অন্যের দেওয়া সুর ভাল মনে হলে সেটাই গ্রহণ করতেন। এই উদারতা ও শিল্পী-মানসিকতাকে আজকাল ভুল ব্যাখ্যা করা হচ্ছে। রবীন্দ্রনাথ তাঁর অনেক গানের একাধিক সুর করেছেন এই তথ্যও পাওয়া গেছে। গানের কাঠামো নজরুল তৈরি করে ট্রেনারদের দিতেন এ কথা চিত্ত রায়, নিতাই ঘটক, জগৎ ঘটক, কমল দাশগুপ্ত এবং আরও

অনেকে স্বীকার করেছেন। আর-একটি প্রশ্ন অন্যের লেখা গান কাজী নজরুল যদি সুর দিয়ে গানে পরিণত করেন, গীতিকবিতাতে প্রাণ প্রতিষ্ঠা করেন সেই গানকে নজরুলগীতিভুক্ত করতে আপত্তি হবে কেন? নজরুল যদি সুরারোপ না করতেন তা হলে সে তো কবিতাই থেকে যেত। নজরুলের সুরবৈশিষ্ট্যে গান হয়ে ওঠার স্বীকৃতি থাকা উচিত।

নজরুল গবেষণাপ্রকল্পের কাজে আমাকে সহায়তা করেছেন সংগীত-শিক্ষিত শ্রীদেবাশিস দত্ত, শ্রীমতী সুস্মিতা চৌধুরী, শ্রীমতী রীণা চক্রবর্তী, শ্রীস্বরাজ ব্রহ্ম। প্রথমোক্ত দুজন নজরুল গবেষণাপ্রকল্পের পরিচালনা আমি গ্রহণ করার পূর্ব থেকে রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক ডঃ অরুণ বসুর নির্দেশনায় গবেষণাকাজে নিযুক্ত ছিলেন। প্রাথমিক কাজ শুরু হয়েছিল নজরুলের গানে রবীন্দ্র প্রভাব বিষয়ে এবং বর্ণানুক্রমিক সূচি তৈরিতে। আভিধানিক বা সহায়িকার কাজ শুরু হয় আমার পরিচালনায়। এ জন্য প্রথম দিকে গানের সূত্র ইত্যাদি তথ্যে কিছুটা দুর্বলতা রয়ে গেছে। স্বাস্থ্যের কারণে সব ত্রুটি কাটিয়ে তোলা যায়নি। এই সহায়িকা পুস্তক প্রস্তুতের সময় এবং তার পূর্ব থেকে (ডঃ বসুর পরিচালনায়) নজরুলগীতি শিল্পীদের সাক্ষাৎকার, ক্যাসেটে সাক্ষাৎকার গ্রহণ, ভি-ডি-ও ক্যাসেটে সাক্ষাৎকার, সংগীত আলোচকদের প্রবন্ধ ইত্যাদি সংগ্রহ করা হয়েছে। গবেষণা সহায়কগণ এ জন্য যথেষ্ট পরিশ্রম করেছেন। নজরুলগীতির প্রতি তাঁদের আন্তরিকতা ছিল বলেই এত পরিশ্রম করতে পেরেছেন। এই গবেষণাকাজে সহায়ক ছিলেন রাজ্য সরকারের সংস্কৃতি দপ্তরের পরিচালক শ্রীআদিনাথ ভট্টাচার্য, পরবর্তী পরিচালক শ্রীসনৎ চট্টোপাধ্যায়, রাজ্য সংগীত আকাদেমির সচিব শ্রীমানস মুখোপাধ্যায় এবং রাজ্য সংগীত আকাদেমির শ্রীহরিপদ নায়েক। সংগীত আকাদেমির কর্মীদের সকলের সহযোগিতা লাভ করেছি।

পরিশেষে উল্লেখ করা প্রয়োজন রাজ্য সংগীত আকাদেমি পাণ্ডুলিপিটি বর্তমান কালের শ্রেষ্ঠ নজরুলগীতি শিল্পী শ্রীধীরেন্দ্রচন্দ্র মিত্র মহাশয়ের কাছে অনুমোদনের জন্য প্রেরণ করা হয়েছিল। তিনি প্রায় তিন মাস সময় নিয়ে পাণ্ডুলিপিটি পাঠ করেছেন এবং অনুমোদন করেছেন। রাজ্য সংগীত আকাদেমির নিয়ম অনুযায়ী আর একজন সদস্য শ্রীকঙ্কণ ভট্টাচার্যকে পাণ্ডুলিপি নিরীক্ষণের জন্য দেওয়া হয়েছিল। তিনি গভীর মনোযোগের সঙ্গে পাঠ করে অবিলম্বে প্রকাশের সুপারিশ করেছেন। রাজ্য সংগীত আকাদেমিতে পাণ্ডুলিপিটি জমা পড়েছে ১৯৯৪ সালের ডিসেম্বরে। অনিবার্য কারণে প্রকাশে বিলম্ব হয়ে গেল। আশা করি এই পুস্তকটি নজরুলগীতি শিল্পী ও সংগীত অনুরাগীদের সহায়ক হবে। এই পুস্তকের প্রস্তুতি ও প্রকাশের সঙ্গে যুক্ত সকলকে, বিশেষ করে বসুমতী কর্পোরেশনকে এবং প্রুফ দেখার জন্য সাংবাদিক শ্রীআশিসতরু মুখোপাধ্যায়কে আন্তরিক ধন্যবাদ জানাই। ইতি—

**কল্পতরু সেনগুপ্ত**

৩০ অক্টোবর ১৯৯৬ সম্পাদক

নজরুলগীতি সহায়িকা

# অ

## ১. অকূল তুফানে নাইয়া কর পার

প্রকাশ ঃ গীতি সংকলন, নজরুল ইসলাম (রফিকুল ইসলাম সম্পাদিত তৃতীয় খণ্ড) ঢাকা, নজরুলগীতি ষষ্ঠ খণ্ড, কলিকাতা
শিল্পী ঃ গণি মিঞা (ধীরেন দাসের ছদ্মনাম)
রেকর্ড ঃ এন ৭২৪৪ জুন ১৯৩৪ এইচ. এম. ভি.
সুর ঃ পল্লীগীতি
পাঠভেদ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ পৃষ্ঠা ২০০তে গানের বাণীর অষ্টম লাইনের প্রথম শব্দ ছাপা হয়েছে 'শাওন' রেকর্ডে গীত (গণি মিঞা) 'শ্রাবণ'

## ২. অঙ্গনে আও যবে রসিয়া

সূত্র ঃ গানটি 'বিদ্যাপতি' ছায়াচিত্রের, ১৯৩৮ সালের ২ এপ্রিল কলিকাতার 'চিত্রা' প্রেক্ষাগৃহে মুক্তিলাভ করে। পরিচালনা দেবকী বসু, নজরুলের রেকর্ড নাটিকা 'বিদ্যাপতি' অবলম্বনে চিত্রায়িত হয়। গানটি নজরুল রচিত ও সুরারোপিত কানন দেবী কর্তৃক গীত।
তথ্য ঃ 'চলচ্চিত্রে নজরুল' আসাদুল হক বাংলা একাডেমী, ঢাকা।

## ৩. অগ্নিগিরি ঘুমন্ত উঠিল জাগিয়া

প্রকাশ ঃ অখণ্ড, নজরুলগীতি, হরফ নজরুল-গীতিকা দ্বিতীয় খণ্ড, গীতি সংকলন, ঢাকা, নজরুল রচনা সংগ্রহ
রাগ ঃ লংকা দহন, সারং
তাল ঃ ত্রিতাল
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি দ্বিতীয় খণ্ড সুনির্বাচিত নজরুল ভক্তিগীতির স্বরলিপি : বেণুকা

## ৪. অগ্নিঋষি অগ্নিবীণা তোমার শুধু সাজে

সূত্র ঃ মাসিক 'উপাসনা' ১৩২৮ পত্রিকায় শিরোনাম 'অগ্নিঋষি'
রাগ ঃ তিলক কামোদ
তাল ঃ ঝাঁপতাল
[ বিঃ দ্রঃ- বিপ্লবী বারীন্দ্র ঘোষকে উদ্দেশ্য করে রচিত, অগ্নিবীণা পুস্তকে উৎসর্গ রূপে মুদ্রিত। ]

## ৫. অগ্রপথিক হে সেনাদল

সূত্র ঃ অখণ্ড নজরুলগীতি. হরফ 'সওগাত' মাসিক পত্রিকা, অগ্রহায়ণ ১৩৩৪ শিরোনাম অগ্রপথিক
প্রকাশ ঃ নজরুল-গীতিকা (১৩৩৭) জিঞ্জীর, ১৯২৮, ডি এম. লাইব্রেরি নজরুল রচনাবলী দ্বিতীয় খণ্ড গীতি সংকলন তৃতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ মার্চের সুব (নজরুল গীতিকা)

## ৬. অচেনা সুরে অজানা পথিক

সূত্র ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
প্রকাশ ঃ গুলবাগিচা (১৩৩৭ ফাল্গুন) পৃষ্ঠা ৩০, ১৩৪০ সালে গ্রন্থাকারে প্রকাশিত, ১৯৩৩-এর ২৭ জুন
রাগ ঃ পিলু, কাহারবা (গুলবাগিচা)
তাল ঃ কার্ফা (গুলবাগিচা)

## ৭. অচেনা চেনায় বৃথা আশা

প্রকাশ ঃ নজরুলগীতি, চতুর্থ খণ্ড, ঢাকা অখণ্ড নজরুলগীতি, তৃতীয় খণ্ড, কলিকাতা
গানটি অসম্পূর্ণ বলে মনে হয়
[ দ্রষ্টব্য ঃ নজরলগীতি চতুর্থ খণ্ড, কলিকাতা নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ২ ]

## ৮. অঝোর ধারায় বর্ষা ঝরে

সূত্র ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ

প্রকাশ ঃ গুলবাগিচা
১৩৪০ সালে গ্রন্থাকারে প্রকাশিত
১৯৩৩-এর ২৭ জুন
রাগ ঃ মিশ্র মুলতান কানাড়া/দাদরা
(গুলবাগিচা)
তাল ঃ কাহারবা
স্বরলিপি ঃ শ্রেষ্ঠ নজরুল স্বরলিপি, দ্বিতীয় খণ্ড, স্ববলিপি : নিতাই ঘটক, হরফ প্রকাশনী. ১৩৮৬ (১৯৭৯)
নজরুল সুর সংকলন প্রথম খণ্ড
এ. এইচ. সাইদুর রহমন স্ববলিপি
নজরুল স্বরলিপি ষষ্ঠ খণ্ড, কলিকাতা
শিল্পী ঃ প্রতিভা সেন
রেকর্ড ঃ জে. এন জি. ১২০ মেগাফোন

### ৯. অধীর অম্বরে গুরু গরজন

সূত্র ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
প্রকাশ ঃ বুলবুল দ্বিতীয় খণ্ড,
নজরুলগীতি চতুর্থ খণ্ড, গীত সংকলন দ্বিতীয় খণ্ড
রাগ ঃ ভজন, হাম্বীর
তাল ঃ কাওয়ালী
[ গানটি 'সেতুবন্ধ' নাটকের অন্তর্গত ]

### ১০. অনাদরে স্বামী পড়ে আছি আমি

সূত্র ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
প্রকাশ ঃ নজরুলগীতি প্রথম খণ্ড, কলিকাতা
নজরুল রচনা সম্ভার চতুর্থ খণ্ড
রাগ ঃ গৌড় সারং
তাল ঃ কাওয়ালী (কাব্যগীতি)
শিল্পী ঃ মোহনলাল সুকুল
রেকর্ড ঃ রেকর্ড করা হয় ভীমপলশ্রী আশ্রিত সুরের অবলম্বনে, এফ. টি. ১২০৯৭ সেপ্টেম্বর ১৯৩৭
সুর ঃ সুবল দাশগুপ্ত (ভক্তিগীতি)

### ১১. অনাদি কাল হতে অনন্ত লোক

সূত্র ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ.
প্রকাশ ঃ নজরুলগীতি দ্বিতীয় খণ্ড, ঢাকা
নজরুলগীতি তৃতীয় খণ্ড, কলিকাতা
গীতি সংকলন তৃতীয় খণ্ড, ঢাকা
স্বরলিপি ঃ নজরুল গীতিমালা দ্বিতীয় খণ্ড
কলগীতি
সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি
স্ববলিপি : কাজী অনিরুদ্ধ, সাহিত্যম
দ্বিতীয় খণ্ড
নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড
রেকর্ড ঃ সাধক সংঘ এফ. টি. ১২১৯৬
ডিসেম্বর ১৯৩৭ টুইন
সুর ঃ সুবল দাশগুপ্ত

### ১২. অনেক কথা বলার মাঝে

সূত্র ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
প্রকাশ ঃ নজরুলগীতি চতুর্থ খণ্ড
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ আশা ভৈরবী
তাল ঃ কাহারবা (আধুনিক)
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি দ্বিতীয় খণ্ড, স্বরলিপি · কাজী অনিরুদ্ধ, সাহিত্যম
সংগীতাঞ্জলি চতুর্থ খণ্ড, স্বরলিপি . নিতাই ঘটক।
নজরুল স্বরলিপি সপ্তম খণ্ড, ঢাকা
শিল্পী ঃ শিউলি সরকার
রেকর্ড ঃ এফ. টি. ৪৫৬৬ সেপ্টেম্বর ১৯৩৬ টুইন
শিল্পী ঃ বীণা চৌধুরী
রেকর্ড ঃ এন ২৭০০৩ সেপ্টেম্বর ১৯৪০ এইচ. এম. ভি.
সুর ঃ শৈলেশ দত্তগুপ্ত
[ দ্রষ্টব্য ঃ সাক্ষাৎকারে নিতাই ঘটক নিজের সুর বলে জানিয়েছেন ]

### ১৩. অনেক ছিল বলার যদি
প্রকাশ ঃ গীতি সংকলন প্রথম খণ্ড
আব্বাসউদ্দীনের গান
নজরুলগীতি দ্বিতীয় খণ্ড
উৎস ঃ বুলবুল, দ্বিতীয় খণ্ড, ১৩৫৯, ১১
জ্যৈষ্ঠ গ্রন্থাকারে প্রকাশিত
রাগ ঃ আধুনিক
তাল ঃ কাহারবা
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড
সুরছন্দিতা, স্বরলিপি : কাজী অনিরুদ্ধ
অনন্য প্রকাশন
সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি, প্রথম খণ্ড, সাহিত্যম, স্বরলিপি : কাজী অনিরুদ্ধ
নজরুল সংগীত স্বরলিপি চতুর্থ খণ্ড
শিল্পী ঃ আব্বাসউদ্দীন
রেকর্ড ঃ এন ১৭০৯৮ জুন ১৯৩৮
এইচ. এম. ভি.
সুর ঃ নজরুল ইসলাম

### ১৪. অনেক জ্বালা দিয়েছ তার শাস্তি পাবে
*('মধুমালা' নাটকে নর্তকীদের গান)*
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ (হাসির গান) ১৯৬২
নজরুলগীতি ৬ষ্ঠ খণ্ড, কলিকাতা
শ্রেণী ঃ হাসির গান

### ১৫. অনেক ভাল দাদার বাড়ি
উৎস ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা
পৃষ্ঠা ৪
শিল্পী ঃ রাধারানী ও গোপাল ভট্টাচার্য
রেকর্ড ঃ এফ. টি. ১৩৪৩১ টুইন

### ১৬. অনেক মালিক আছে শ্যামা
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি ৬ষ্ঠ খণ্ড, কলিকাতা
শ্রেণী ঃ শ্যামাসংগীত (ভক্তিগীতি)
শিল্পী ঃ মতিলাল দত্ত
রেকর্ড ঃ এফ. টি. ১৩০৬৩ নভেম্বর ১৯৩৯
টুইন

### ১৭. অঞ্জলি লহ মোর সংগীতে
প্রকাশ ঃ সংগীতাঞ্জলি
নজরুলগীতি দ্বিতীয় খণ্ড, কলিকাতা
নজরুলগীতি তৃতীয় খণ্ড, ঢাকা
অখণ্ড হরফ
রাগ ঃ তিলং (মুদ্রিত পাণ্ডুলিপি)
তাল ঃ আদ্ধা কাওয়ালী (মুদ্রিত পাণ্ডুলিপি)
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি, প্রথম খণ্ড, স্বরলিপি : অনিরুদ্ধ
সাহিত্যম
সংগীতাঞ্জলি, প্রথম খণ্ড, নজরুল ইসলাম
স্বরলিপি : নিতাই ঘটক, জেনারেল প্রিন্টার্স।
নজরুল স্বরলিপি পঞ্চম খণ্ড, অনিরুদ্ধ
নজরুল সংগীত স্বরলিপি, ঢাকা
শিল্পী ঃ ইন্দুবালা দেবী
রেকর্ড ঃ এফ. টি. ৪২৮৯ মার্চ ১৯৩৬ টুইন
[ 'বাসন্তিকা' রেকর্ড নাটিকায় ইন্দুবালা দেবীর কণ্ঠে গীত, রেকর্ড এন ৭৩৩৬ ফেব্রুয়ারি ১৯৩৫ ]
পাঠভেদ ঃ গানটি অখণ্ডের ১৭৩ পৃষ্ঠায় মুদ্রিত ; তৃতীয় লাইনের প্রথম শব্দ মুদ্রিত হয়েছে 'তোমারে', রেকর্ডে গীত 'তোমায়'। চতুর্থ লাইনে দশম শব্দ 'আমার' রেকর্ডে 'আমারি', ৬ষ্ঠ লাইনে অষ্টম শব্দ 'টলিছে', রেকর্ডে 'করিছে' ৭৪লাইনে প্রথম শব্দ 'তোমা' রেকর্ডে 'তোমারি' অষ্টম লাইনে প্রথম শব্দ 'তোমার' রেকর্ডে 'তোমারি'

### ১৮. অন্তর্যামী ভক্তের তব শোন
প্রকাশ ঃ কাফেলা (মাসিক) ফাল্গুন ১৩৮৮

(আব্দুল আজিজ আল আমান সম্পাদিত, কলিকাতা)
শ্রেণী ঃ ভক্তিমূলক
(নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ৪)

**১৯. অন্তরে তুমি আছো চিরদিন**

প্রকাশ ঃ নজরুলগীতি প্রথম খণ্ড, ঢাকা
আদি গ্রামোফোন রেকর্ডে ধারণকৃত নজরুল সংগীতের বাণী, ঢাকা
রাগ ঃ ছায়ানট (ভক্তিমূলক) ভজন, বাগেশ্রী
তাল ঃ দাদরা
স্বরলিপি ঃ নজরুল সুর সংকলন প্রথম খণ্ড, ঢাকা
নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড
সুরছন্দিতা, স্বরলিপি : কাজী অনিরুদ্ধ
অনন্য প্রকাশন
সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি
স্বরলিপি : অনিরুদ্ধ, পঞ্চম খণ্ড, সাহিত্যম
নজরুল সংগীত স্বরলিপি দ্বিতীয় খণ্ড, ঢাকা
শিল্পী ঃ আঙুরবালা দেবী
রেকর্ড ঃ এন ৭৪৪৩ ডিসেম্বর ১৯৩৫
এইচ. এম. ভি.
[ বিঃ দ্রঃ- রেকর্ডে গানটি ছায়ানট রাগে ও দাদরা তালে নিবদ্ধ। বর্তমানে গানটি বাগেশ্রী রাগে জাতীয় প্রচার মাধ্যম ও রেডিও টেলিভিশনে শিল্পী-কণ্ঠে গীত হয়ে থাকে। (নজরুল সংগীত অভিধান পৃষ্ঠা ৫, ঢাকা) ]

**২০. অন্তরে প্রেমের দীপ জ্বলে যার**

প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি তৃতীয় খণ্ড, কলিকাতা
সন্ধ্যামালতী
নজরুলগীতি, তৃতীয় খণ্ড, কলিকাতা
গীতি সংকলন, ঢাকা
সুনির্বাচিত নজরুলগীতি গুচ্ছ, কলিকাতা
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, বাংলা একাডেমী ঢাকা, পৃষ্ঠা ২৩, ১৩৯২ (১৯৮৬)
রাগ ঃ কাব্যগীতি

**২১. অন্ধকারে এসে তুমি**

প্রকাশ ঃ নজরুলগীতি ষষ্ঠ খণ্ড, কলিকাতা
অখণ্ড, হরফ
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ কাব্যগীতি
তাল ঃ দাদরা
শিল্পী ঃ গৌরী দাশগুপ্ত
রেকর্ড ঃ এফ. টি. ১৩৩৯১ টুইন, আগস্ট ১৯৪০
সুর ঃ গিরীন চক্রবর্তী

**২২. অন্ধকারে দেখাও আলো**

প্রকাশ ঃ বাংলা সাহিত্যে নজরুল (আজাহার উদ্দীন খাঁ প্রণীত)

**২৩. অন্ধকারের এলোকেশ**

প্রকাশ ঃ অখণ্ড, হরফ

**২৪. অন্ধকারের তীর্থ পথে**

প্রকাশ ঃ বাংলা সাহিত্যে নজরুল (আজাহার উদ্দীন খাঁ প্রণীত)
শ্রেণী ঃ আধুনিক
শিল্পী ঃ জগন্নাথ মুখোপাধ্যায়
রেকর্ড ঃ এফ. টি. ৪১১৪ টুইন ১৯৩৫ নভেম্বর

**২৫. অন্নপূর্ণা মা এসেছে**

উৎস ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ৫
সূত্র ঃ মন্মথ রায় রচিত 'সুরথ উদ্ধার' শীর্ষক নাটকের অন্তর্গত। গ্রন্থাকারে অপ্রকাশিত গীতিনাট্য, গ্রামোফোন কোম্পানীর পুস্তিকায় মুদ্রিত। কাজী নজরুল ইসলাম রচিত সবগুলো গান 'নজরুল ইন্সটিটিউ'

পত্রিকার দ্বিতীয় সংকলনে (অগ্রহায়ণ ১৩৯২ সংখ্যায় লেখকের ভূমিকা-সহ পুনর্মুদ্রিত)

**২৬. অবতার হও ভূপালিতে প্রভু**
সূত্র ঃ নজরুলগীতি প্রসঙ্গ

**২৭. অবিরত বাদর বরষিছে ঝর ঝর**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
সুনির্বাচিত নজরুলগীতি গুচ্ছ
শ্রেণী ঃ কাজরী
রাগ ঃ মিঞা-কী-মল্‌হার
তাল ঃ ত্রিতাল
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি নবম খণ্ড
[ বিঃ দ্রঃ- গানটিতে আঙুরবালা দেবী 'ধ্রুব' ছায়াছবিতে কণ্ঠ দান করেছিলেন ]

**২৮. অবুঝ মোর আঁখি বারি**
প্রকাশ ঃ গীতশতদল (দ্বিতীয় সংস্করণ ১৩৬১ ডি. এম. লাইব্রেরি) পৃষ্ঠা ৩৪
নজরুলগীতি, চতুর্থ খণ্ড, কলিকাতা
রাগ ঃ তিলক-কামোদ
তাল ঃ ঠুংরী (গীতশতদল)

**২৯. অভি নিশি রহি না যাও**
সূত্র ঃ অপ্রকাশিত নজরুল, হরফ
প্রকাশ ঃ আবদুল আজিজ সম্পাদিত

**৩০. অমন করে হাসিস নে আর**
রেকর্ড ঃ এন ১৭২৬২ এইচ. এম. ভি.
শ্রেণী ঃ ঝুমুর
তাল ঃ লোকছন্দ ৩/৩
নজরুল সংগীত অভিধান ঢাকা, পৃষ্ঠা ৬

**৩১. অমর কানন মোদের অমর কানন**
প্রকাশ ঃ ছায়ানট, প্রথম প্রকাশ সাপ্তাহিক বিজলী, শ্রাবণ, নজরুলগীতিকা (১৩৩৭ উৎসর্গ) ভাদ্র মাসে গ্রন্থাকারে প্রকাশিত হয়েছিল
রাগ ঃ বেহাগ-খাম্বাজ
তাল ঃ কাওয়ালী
গীতি উৎস ঃ ১৩৩২ সালের আষাঢ়ে (১৯২৫ জুলাই) কবি বাঁকুড়া যুব ও ছাত্র সমাজ এবং গঙ্গাজল ঘাটী জাতীয় বিদ্যালয় থেকে আমন্ত্রণ পেয়ে বাঁকুড়া সফরে যান। ওই শেষোক্ত বিদ্যালয়টি 'অমর' নামে এক স্বেচ্ছাসেবকের অক্লান্ত পরিশ্রমে গড়ে ওঠে এবং পরিশেষে বিদ্যালয়ের আশ্রমেই তাঁর মৃত্যু ঘটে। প্রতিষ্ঠাতা অমরের নামানুযায়ী বিদ্যালয়ের নাম হয় অমর কানন। এই ঘটনায় কবি অনুপ্রাণিত হয়ে উদ্বোধনী সংগীত হিসাবে এই গানটি রচনা করেন। (অখণ্ড নজরুলগীতি, হরফ, পৃষ্ঠা ৫৬৯)

**৩২. অম্বরে মেঘে মৃদঙ্গ বাজে**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতি সংকলন, ঢাকা
আদি গ্রামোফোন রেকর্ডে ধারণকৃত নজরুল সংগীতের বাণী প্রথম খণ্ড, ঢাকা
তাল ঃ তেওড়া
শিল্পী ঃ শংকর মিশ্র
রেকর্ড ঃ এন ৭২৫১, জুলাই ১৯৩৪ এইচ. এম. ভি.
সুরকার ঃ নজরুল ইসলাম
[ পাঠভেদ ঃ গানটি নজরুলগীতি অখণ্ড ১৭৩ পৃষ্ঠায় মুদ্রিত, রেকর্ডের (শংকর মিশ্র) বাণীতে 'লাগিল,' অখণ্ডে 'লাগল' বলে মুদ্রিত (২ লাইন প্রথম শব্দ) পাঁচ লাইনে শেষ দুটি শব্দ গ্রন্থে ছাপা 'আগুন জ্বলে' রেকর্ডে শব্দদ্বয় গীত হয়েছে 'মতিন লাগে' ]

**৩৩. অরুণ কান্তি কে গো যোগী ভিখারী**

প্রকাশ ঃ নজরুলগীতি, দ্বিতীয় খণ্ড, কলিকাতা
বনগীতি, প্রথম সংস্করণ ১৩৩৯ আশ্বিন
১৩৫৯ দ্বিতীয় সংস্করণ ১৫ আষাঢ়
অখণ্ড নজরুলগীতি, হরফ
রাগ ঃ আহীর ভৈরব (বনগীতি), দ্বিতীয় সংস্করণ
তাল ঃ ত্রিতাল
স্বরলিপি ঃ শ্রেষ্ঠ নজরুল স্বরলিপি, নজরুল ইসলাম, সম্পাদনা নিতাই ঘটক
নজরুল রাগ বিচিত্রা, অনিরুদ্ধ, হরফ
সুনির্বাচিত নজরুলগীতিব স্বরলিপি, প্রথম খণ্ড, সাহিত্যম, স্বরলিপি : অনিরুদ্ধ
নজরুল স্বরলিপি তৃতীয় খণ্ড, স্ববলিপি হরফ।

**৩৪. অরুণ কিরণ সুধা স্রোতে ভাসাও প্রভু মোরে**

সূত্র ঃ অপ্রকাশিত রচনা, হরফ, আবদুল আজিজ সম্পাদিত
রাগ ঃ কুকভ
তাল ঃ একতাল

**৩৫. অরুণ রাঙা গোলাপ কলি**

প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি, পঞ্চম খণ্ড, কলিকাতা
রাগ ঃ লঘু উচ্চাঙ্গ, গজল
তাল ঃ দাদরা
স্বরলিপি ঃ সুরছন্দা
নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড
সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি, দ্বিতীয় খণ্ড, সাহিত্যম, স্বরলিপি : কাজী অনিরুদ্ধ
নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড, হরফ

**৩৬. অরুণ কিরণে হেরি মা**

গ্রন্থ ঃ নজরুলগীতি, প্রথম খণ্ড, কলিকাতা,
শ্রেণী ঃ ভক্তিমূলক

**৩৭. অশান্ত ধারায় ঝর ঝর**

সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ৭
(তথ্য পাওয়া যায়নি)

**৩৮. অশ্রু বাদল করেছিনু**

সূত্র ঃ বাংলা সাহিত্যে নজরুল
আজাহারউদ্দীন খান প্রণীত
নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ৭
নজরুলের গানের তালিকা : করুণাময় গোস্বামী ঢাকা

**৩৯. অস্তাচলে গেল রবি**

সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ৭
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি, অষ্টম খণ্ড
বিষয ঃ উচ্চাঙ্গ
শ্রেণী ঃ খেয়াল
রাগ ঃ পূরবী
তাল ঃ একতাল
সুর ঃ মনোরঞ্জন সেন

**৪০. অসীম আকাশ হাতড়ে ফিরি**

প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি, প্রথম খণ্ড, কলিকাতা
শ্রেণী ঃ বাউল
রেকর্ড ঃ জ্ঞান ঘোষ

**৪১. অসীম বেদনায় কাঁদে মদিনাবাসী**

প্রকাশ ঃ নজরুলগীতি পঞ্চম খণ্ড, কলিকাতা
গীতি সংকলন, তৃতীয় খণ্ড, ঢাকা
জুলফিকার, দ্বিতীয খণ্ড, ১৩৩৯ ভাদ্রে প্রথম সংস্করণ প্রকাশিত হয়
অখণ্ড নজরুলগীতি, হরফ
বিষয় ঃ ইসলামী
রেকর্ড ঃ গানটির রেকর্ডে উল্লেখ আছে সুর ও শিল্পী হিসাবে 'মুসলিম বন্ধুদ্বয়'

দ্বৈতভাবে রেকর্ড কৃত গানটির রেকর্ড নং এন ৯৮৭২ এইচ. এম. ভি. ১৯৩৭ সালে

**৪২. অসুর বাড়ির ফেরত এ মা**

প্রকাশ ঃ গীতশতদল (দ্বিতীয় সংস্করণ, ভাদ্র ১৩৬১, ডি. এম. লাইব্রেরি) পৃষ্ঠা ৭৯
রাঙাজবা
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি চতুর্থ খণ্ড, কলিকাতা
নজরুল হস্তলিপি
রাগ ঃ ভৈরবী, একতাল (গীতশতদল)
তাল ঃ ভৈরবী দাদরা (নজরুল হস্তলিপি বাংলা একাডেমী, ঢাকা)
শ্রেণী ঃ ভক্তিমূলক
শিল্পী ঃ মাস্টার কমল (কমল দাশগুপ্ত)
রেকর্ড ঃ এফ. টি. ২৮২৯, টুইন কোম্পানীতে রেকর্ড ১৯৩৩ সালে

**৪৩. অসুরের খল-কোলাহলে এস**

প্রকাশ ঃ রাঙাজবা,
নজরুলগীতি পঞ্চম খণ্ড, কলিকাতা
প্রলয় শিখা, নজরুলগীতিকা
অখণ্ড নজরুলগীতি, হরফ
শ্রেণী ঃ কাব্যগীতি

**৪৪. অয়ি চঞ্চল-লীলায়িত দেহা**

প্রকাশ ঃ মাসিক 'মোহাম্মদী' শ্রাবণ,
নজরুলগীতি, তৃতীয় খণ্ড, কলিকাতা
গানের মালা (প্রথম সংস্করণ আশ্বিন ১৩৪১) অক্টোবর ১৯৩৪, পৃষ্ঠা ৪
অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতিসংকলন, ঢাকা
রাগ ঃ সাহানা বাহার/কাওয়ালী (গানের মালা)
তাল ঃ মিশ্র খাম্বাজ/কাফী
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি, সপ্তম খণ্ড
শিল্পী ঃ শেফালী দাস ও মনোরঞ্জন চৌধুরী
রেকর্ড ঃ এন ৯৮৩৯, ১৯৩৭ জানুয়ারি
এইচ. এম. ভি.
এন ২৭৮৬২, ১৯৪৮ জুন
সুরকার ঃ কাজী নজরুল ইসলাম

**৪৫. অহংকারের মূল কেটে দে**

সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ৮
সুরকার ও শিল্পী ঃ মৃণালকান্তি ঘোষ
রেকর্ড ঃ এন ২৭৯৯০ এইচ. এম. ভি.
শ্রেণী ঃ ভক্তিমূলক

**৪৬. অনন্তকাল এ অনন্তলোকে**

সূত্র ঃ নজরুল রচনাবলী, চতুর্থ খণ্ড, আবদুল করিম সম্পাদিত, ঢাকা
প্রথম প্রকাশ : নব্য বাংলা পত্রিকা, শ্রাবণ ১৩৪৩
কবিবন্ধু আবদুল কাদিরের বিবাহ উপলক্ষে রচিত। প্রীতি অনুষ্ঠানে কবি কণ্ঠে গীত। কবি আবদুল কাদিরের বিবাহ হয়েছিল কমিউনিস্ট নেতা মুজফ্‌ফর আহমদের কন্যা আফিফা খাতুনের সঙ্গে।

## আ

**৪৭. আও জীবন মরণ সাথী**

প্রকাশ ঃ বাংলা সাহিত্যে নজরুল
আজাহারউদ্দীন খান প্রণীত
নজরুল সংগীত অভিধান, পৃষ্ঠা ৮, ঢাকা
শিল্পী ঃ গিরীন চক্রবর্তী
রেকর্ড ঃ এন ৯৮৬৮

**৪৮. আকাশে আজ ছড়িয়ে দিলাম প্রিয়**

প্রকাশ ঃ আকাশবাণীতে গীতিআলেখ্যের গান
নজরুলগীতি চতুর্থ খণ্ড, কলিকাতা

নজরুলগীতি দ্বিতীয় খণ্ড, ঢাকা
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড, সাহিত্যম, স্বরলিপি : অনিরুদ্ধ
সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি তৃতীয় খণ্ড সাহিত্যম, স্বরলিপি : অনিরুদ্ধ
সুনির্বাচিত নজরুল গজল স্বরলিপি সাহিত্যম, স্বরলিপি অনিরুদ্ধ
নজরুল গীতিমালা তৃতীয় খণ্ড
নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড
(নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ৯)

**৪৯. আকাশে ভাই চাঁদ উঠেছে**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ (কাফন চোরা)
নজরুলগীতি, ষষ্ঠ খণ্ড, কলিকাতা
শিল্পী ঃ আব্বাসউদ্দীন
রেকর্ড ঃ এন ১৭৪২৫ এইচ. এম. ভি. ১৯৪০ ডিসেম্বর
সুরকার ঃ রঞ্জিত রায়
[ বিঃ দ্রঃ- 'কাফন চোরা' শীর্ষক গীতিনাট্যের গান ]

**৫০. আকাশে ভোরের তারা মুখপানে চেয়ে আছে**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি, তৃতীয় খণ্ড, কলিকাতা
গীতি সংকলন, দ্বিতীয় খণ্ড, ঢাকা
আদি গ্রামোফোন রেকর্ডে ধারণকৃত নজরুল সংগীতের বাণী, প্রথম খণ্ড
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি প্রথম খণ্ড, স্বরলিপি অনিরুদ্ধ
নজরুল স্বরলিপি সপ্তম খণ্ড
নজরুল সংগীত স্বরলিপি তৃতীয় খণ্ড, ঢাকা
শিল্পী ঃ সুধা বন্দ্যোপাধ্যায়
রেকর্ড ঃ এন ২৭০৫৬ (ডিসেম্বর ১৯৪০) এইচ. এম. ভি.
সুর ঃ শৈলেশ দত্তগুপ্ত
পাঠান্তর ঃ (১) তোমারে হেরিতে উষা দাঁড়ায় বধূর সাজে
রেকর্ড ঃ এন ২৭০৫৬, (২) তোমারে হেরিতে উষা দাঁড়ায়ে বধূর সাজে
(অখণ্ড নজরুলগীতি, হরফ, পৃষ্ঠা ৪)

**৫১. আকাশে মৌমাছি তারকার দল**
প্রকাশ ঃ নজরুল স্বরলিপি নবম খণ্ড,
নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ১০
স্বরলিপি নিতাই ঘটক
শ্রেণী ঃ কাব্যগীতি
রাগ ঃ আধুনিক
তাল ঃ দাদরা

**৫২. আকাশে হেলান দিয়ে পাহাড় ঘুমায় ঐ**
প্রকাশ ঃ সাপুড়ে ছায়াছবির গান
নজরুলগীতি সন্ধানে (আবদুস সাত্তার), ঢাকা
নজরুলগীতি, প্রথম খণ্ড, কলিকাতা
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
বিষয় ঃ লোকগীতি
তাল ঃ দাদরা
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি দ্বিতীয় খণ্ড, সাহিত্যম, স্বরলিপি : অনিরুদ্ধ
নজরুল স্বরলিপি পঞ্চম খণ্ড, ঢাকা নজরুল একাডেমী, স্বরলিপি সুধীন দাস
হিন্দোল দ্বিতীয় খণ্ড
গীতিআলেখ্য
নজরুল স্বরলিপি দ্বিতীয় খণ্ড
নজরুল স্বরলিপি অষ্টম খণ্ড
স্বরলিপি ঃ কমল দাশগুপ্ত
শিল্পী ঃ কানন দেবী

রেকর্ড ঃ জি এন জি ৫৩৮০ মেগাফোন
জুলাই ১৯৩৯
ই সি এস ডি ২৫২২/ এইচ. এম. ভি.
ক্যাসেট, ফিরোজা বেগম

**৫৩. আকাশের ঘোমটা ধরে টান**
'বনের বেদে' রেকর্ড নাটক
মেগাফোন কোম্পানী
নজরুল সংগীতের তালিকা : করুণাময় গোস্বামী, ঢাকা

**৫৪. আকুল ব্যাকুল ঢুঁড়ত ফিরু শ্যাম**
প্রকাশ ঃ বাংলা সাহিত্যে নজরুল
রাগ ঃ ভজন
শিল্পী ঃ বেরা সোম ও হেম সোম
রেকর্ড ঃ এফ টি ৪১০৪ টুইন, অক্টোবর ১৯৩৭
সুরকার ঃ নজরুল ইসলাম

**৫৫. আকুল হলি কেন বকুল বনের পাখী**
প্রকাশ ঃ সুরসাকী, বেহাগ মিশ্র, দাদরা
(দ্বিতীয় সংকলন আষাঢ় ১৩৭১) পৃষ্ঠা ৩৩
অখণ্ড নজরুলগীতি,.হরফ
নজরুলগীতি প্রথম খণ্ড, কলিকাতা
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
রাগ ঃ বেহাগ মিশ্র
তাল ঃ দাদরা (সুরসাকী)

**৫৬. আঁখি ঘুম ঘুম নিশীথ নিঝুম**
প্রকাশ ঃ গীতিশতদল, ভৈরবী, তালফেরতা
(দ্বিতীয় খণ্ড, সংকলন, ভাদ্র ১৩৬১)
পৃষ্ঠা ৩৯
অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতিমালা
নজরুলগীতি, তৃতীয় খণ্ড, কলিকাতা
গীতি সংকলন, ঢাকা
রাগ ঃ ভৈরবী
তাল ঃ তালফেরতা (গীতশতদল)
শিল্পী ঃ মিস প্রভা দেবী
রেকর্ড ঃ জে এন ৬৯২ মেগাফোন

**৫৭. আঁখি তোল আঁখি তোল না**
প্রকাশ ঃ গানের মালা, ভৈরবী, কাহারবা
প্রথম খণ্ড, সংকলন, আশ্বিন ১৩৪১
অক্টোবর ১৯৩৪ পৃষ্ঠা ২২
নজরুলগীতি প্রথম খণ্ড, কলিকাতা
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
অখণ্ড, হরফ
রাগ ঃ ভৈরবী
তাল ঃ কাহারবা
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি, ঢাকা নজরুল একাডেমী, স্বরলিপি সুধীন দাস, দ্বিতীয় খণ্ড, নজরুল স্বরলিপি অষ্টম খণ্ড
শিল্পী ঃ পারুল সেন
রেকর্ড ঃ এন ৭৩২১, জানুয়ারি ১৯৩৫
এইচ. এম. ভি.
বিষয় ঃ কাব্যগীতি
সুর ঃ গোপালচন্দ্র সেন

**৫৮. আঁখি বারি আঁখিতে থাক**
প্রকাশ ঃ গুলবাগিচা, (১৩৩৯, ফাল্গুন
উৎসর্গ) পৃষ্ঠা ৪
অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতি সংকলন প্রথম খণ্ড
রাগ ঃ ভৈরবী মিশ্র
তাল ঃ কাহারবা (গুলবাগিচা)
শিল্পী ঃ শ্রীমতী দুর্গা
রেকর্ড ঃ জে এন জি ৯৩ মেগাফোন ১৯৩৩

**৫৯. আঁখি পাতা ঘুমে জুড়ায়ে আসে**
রেকর্ড ঃ এন ২৭০৭৩ এইচ. এম. ভি.
জানুয়ারি ১৯৪১
সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা পৃষ্ঠা ১১

রাগ ঃ কাফী-কানাড়া
তাল ঃ আড়া চৌতাল
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি অষ্টম খণ্ড
শিল্পী ঃ দীপালি নাগ

**৬০. আগুন জ্বালাতে আসিনি গো আমি**

প্রকাশ ঃ বনগীতি, ১৩৩৯ সালের আশ্বিন মাসে গ্রন্থাকায় প্রকাশিত উক্ত গানটি দ্বিতীয় সংস্করণে (১৩৫৯ সালে ১৫ আষাঢ় প্রকাশিত) সংযোজিত ১৯ সংখ্যক গান
নজরুলগীতি, দ্বিতীয় খণ্ড, ঢাকা
গীতি সংকলন প্রথম খণ্ড
নজরুলগীতি চতুর্থ খণ্ড
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি. সাহিত্যম, স্বরলিপি অনিরুদ্ধ
সুনির্বাচিত নজরুল গজল স্বরলিপি সাহিত্যম, স্বরলিপি : অনিরুদ্ধ
শ্রেষ্ঠ নজরুল স্বরলিপি, প্রথম খণ্ড, হরফ স্বরলিপি : নিতাই ঘটক
হিন্দোল চতুর্থ খণ্ড
নজরুল গীতিমালা প্রথম খণ্ড
নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড
রাগ ঃ গজল
তাল ঃ দাদরা
শিল্পী ঃ সত্য চৌধুরী
রেকর্ড ঃ এন ২৭৩৯৪, এইচ. এম. ভি. ১৯৪৩ সেপ্টেম্বর
সুর ঃ কমল দাশগুপ্ত

**৬১. আগর তুম রাধা হোতে**

প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি তৃতীয় খণ্ড. সাহিত্যম, স্বরলিপি : কাজী অনিরুদ্ধ
শিল্পী ঃ যুথিকা রায়
রেকর্ড ঃ এন ১৬৬৮৯, এইচ. এম. ভি.
[ 'তুমি যদি রাধা হতে শ্যাম' বাংলা গানটির হিন্দী অনুবাদ ]
রচনা ও সুর ঃ নজরুল ইসলাম

**৬২. আগের মত আমের ডালে**

প্রকাশ ঃ গানের মালা, (প্রথম সংকলন, আশ্বিন ১৩৪১, অক্টোবর ১৯৩৪ পৃষ্ঠা ৭৪
বুলবুল দ্বিতীয় খণ্ড (১৩৭৭) রথযাত্রা তৃতীয় সংকলন পৃষ্ঠা ৪৯
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি তৃতীয় খণ্ড, কলিকাতা
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
রাগ ঃ বসন্ত মিশ্র
তাল ঃ দাদরা (গানের মালা)
শ্রেণী ঃ কাব্যগীতি (আধুনিক)

**৬৩. আঘাত দিয়ে তুমি**

প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ, কলিকাতা
নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ১২
শিল্পী ঃ মহঃ কাশেম (কে. মল্লিক)
রেকর্ড ঃ এফ. টি. ১৩০৬৫ টুইন
রাগ ঃ ইসলামী
তাল ঃ কাহারবা

**৬৪. আঘাত দিয়ে মন ফেরাব**

সুরকার ঃ কাজী নজরুল ইসলাম
শিল্পী ঃ রেণু বসু
রেকর্ড ঃ এফ. টি. ৮৩৯৯ টুইন, জুন ১৯৩৬

**৬৫. আঁচলে হংসমিথুন আঁকা**

প্রকাশ ঃ গুলবাগিচা, (১৩৩৯ ফাল্গুন উৎসর্গ) পৃষ্ঠা ৩৯
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি চতুর্থ খণ্ড, কলিকাতা

গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
রাগ ঃ ভৈরবী
তাল ঃ কাহারবা (গুলবাগিচা)

**৬৬. আজ উদার আকাশে ছুটির শঙ্খ**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
জ্যোৎস্না রায়, পত্রিকা সংস্কৃতি, দ্বিতীয় বর্ষ, প্রথম সংখ্যা, আশ্বিন ১৩৪৮ কুমিল্লা
নজরুলগীতি, ষষ্ঠ খণ্ড
গীতি সংকলন, দ্বিতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ মিশ্র সুর
তাল ঃ দাদরা
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি পঞ্চম খণ্ড, সাহিত্যম, স্বরলিপি : অনিরুদ্ধ
নজরুল স্বরলিপি পঞ্চম খণ্ড, ঢাকা

**৬৭. আজ এলো খুশির ঈদ**
সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ১২
বিষয় ঃ ইসলামী
শিল্পী ঃ মহম্মদ কাশেম এণ্ড পার্টি (কে. মল্লিক)
রেকর্ড ঃ এন ৯৭০৪৬, এইচ. এম. ভি.

**৬৮. আজ গেছ ভুলে**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ (পূজার ডালি)
সুনির্বাচিত নজরুল গীতিগুচ্ছ
নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ১৩
শ্রেণী ঃ কীর্তন
শিল্পী ঃ নারায়ণ বসু
রেকর্ড ঃ টুইন ১৯৩৫

**৬৯. আজ চোখের জলে প্রার্থনা মোর**
প্রকাশ ঃ নজরুল গীতিকা, (১৩৩৭ উৎসর্গ)
গীতি সংকলন, প্রথম খণ্ড, ঢাকা, ভাদ্র মাসে গ্রন্থাকারে প্রকাশিত 'শেষ প্রার্থনা' শিরোনামে
দোলনচাঁপা, ১৩০০ আশ্বিন মাসে গ্রন্থাকারে প্রকাশিত
অগ্নিবীণা, ১৯২৩ দ্বিতীয় সংকলন
রাগ ঃ ভৈরবী
তাল ঃ কাওয়ালী (নজরুল গীতিকা)

**৭০. আজ নতুন করে পড়ল মনে**
প্রকাশ ঃ নজরুল গীতিকা, (১৩৩৭, উৎসর্গ)
বঙ্গীয় মুসলিম সাহিত্য পত্রিকা, ১ শ্রাবণ ১৩২৭ সালের ভাদ্র মাসে প্রকাশিত
তৃতীয় বর্ষ, দ্বিতীয় সংখ্যা (সুর হিন্দুস্থানী কাজরী বলে উল্লেখ আছে)
পূবের হাওয়া ১৩৩২, ওরিয়েন্টাল প্রিন্টার্স এণ্ড পাবলিসার্স 'স্মরণে' শিরোনামে
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ গৌড়মল্লার
তাল ঃ কাওয়ালী (নজরুল গীতিকা)

**৭১. আজ নলিন নয়ান মলিন কেন**
উৎস ঃ ছায়ানট ১৩৩২ বর্মণ পাবলিশিং হাউস
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি পঞ্চম খণ্ড, কলিকাতা
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
অলকা প্রথম বর্ষ, সপ্তম সংখ্যা ১৩২৯ ভাদ্র 'বিধুর পথিক প্রিয়া' পৃষ্ঠা ৩৬৯
কাজী নজরুল ইসলাম (স্বরলিপি নেই)
শিরোনাম ঃ বিধুর পথিক প্রিয়া (দৌলতপুর কুমিল্লা, জ্যৈষ্ঠ ১৩২৮)

**৭২. আজ নাই কিছু মোর, মান অপমান**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ৪
শ্রেণী ঃ ভক্তিগীতি

**৭৩. আজ না-চাওয়া পথ দিয়ে কে**

প্রকাশ ঃ ফণীমনসা
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি তৃতীয় খণ্ড
গীতি সংকলন তৃতীয় খণ্ড
রচনা কাল ঃ হুগলী, জ্যৈষ্ঠ ১৩৩১
শিরোনাম ঃ বাঙলার মহাত্মা
[ মহাত্মা গান্ধীর ১৯২৪ সালে হুগলী জেলায় আগমন উপলক্ষে রচিত গান ]

**৭৪. আজ নিশীথে অভিসার**

প্রকাশ ঃ গানের মালা
(প্রথম সংস্করণ, আশ্বিন ১৩৪১, অক্টোবর ১৯৩৪) পৃষ্ঠা ৮
অখণ্ড নজরুলগীতি, হরফ
গীত সংকলন প্রথম খণ্ড, ঢাকা
রাগ ঃ পিলু-খাম্বাজ
তাল ঃ কাহারবা (গানের মালা)
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি পঞ্চম খণ্ড, ঢাকা
শিল্পী ঃ হরিমতী দেবী
রেকর্ড ঃ এন ৭২৯৩, অক্টোবর ১৯৩৪
এইচ. এম. ভি.
সুর ঃ কমল দাশগুপ্ত

**৭৫. আজ নিশীথে তোমার**

সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা পৃষ্ঠা ১৪
বিষয় ঃ কাব্যগীতি
শ্রেণী ঃ প্রেম পর্যায়

**৭৬. আজ প্রভাতে বাহির পথে**

সূত্র ঃ বাংলা সাহিত্যে নজরুল
আজাহারউদ্দীন খান প্রণীত, গ্রন্থে উল্লেখিত
শিল্পী ঃ নিমাইচরণ চক্রবর্তী
রেকর্ড ঃ জে এন. জি. ৭৩ মেগাফোন ১৯৩৩

**৭৭. আজ বন উপবন মে (হিন্দী)**

উৎস ঃ ঝড়, ১৩৬৭ সালের ১ অগ্রহায়ণ গ্রন্থাকারে প্রকাশিত
প্রকাশক : ব্রজকিশোর মণ্ডল, বিশ্ববাণী
নজরুলগীতি প্রথম খণ্ড, কলিকাতা
অখণ্ড নজরুলগীতি দ্বিতীয় খণ্ড, হরফ
শিল্পী ঃ আভা সরকার
রেকর্ড ঃ এন ৯৯২৭, ১৯৩৭ জুলাই
শ্রেণী ঃ হিন্দী ভজন
সুর ঃ কাজী নজরুল ইসলাম

**৭৮. আজ বাদে কাল আসবে কিনা**

প্রকাশ ঃ নজরুল-গীতিকা, [ ১৩৩৭ ভাদ্র মাসে গ্রন্থাকারে প্রকাশিত হয়। এই গ্রন্থের ১২৭টি গানের মধ্যে ২৮টি গান নতুন রচনা, অবশিষ্ট ৯৯টি গান বিভিন্ন নজরুল রচনা গ্রন্থে আছে। ]
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
শ্রেণী ঃ গজল
রাগ ঃ মিশ্র ভূপালী
তাল ঃ কাহারবা

**৭৯. আজ ভারত ভাগ্যবিধাতার বুকে (দেশাত্মবোধক)**

তূর্যনিনাদ মাসিক বসুমতী, প্রথম বর্ষ, বৈশাখ, ১৩২৯, প্রথম সংখ্যা, পৃষ্ঠা ১১০
উৎস ঃ বিষের বাঁশি, [ ১৬ শ্রাবণ ১৩৩১ নজরুল ইসলাম লিখিত কৈফিয়ৎ/ ভূমিকায় প্রাপ্ত তারিখ ]
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি তৃতীয় খণ্ড, কলিকাতা

**৮০. আজ ভারতের নব আগমনী**

প্রকাশ ঃ সুরসাকী, ১৩৩৯ সালের আষাঢ় মাসে প্রথম সংস্করণ প্রকাশিত হয়

অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতি সংকলন তৃতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ ভৈরবী
তাল ঃ দাদরা
শিল্পী ঃ ধীরেন্দ্রনাথ দাস
রেকর্ড ঃ জে. এন. জি. ২৬, ১৯৩২ ডিসেম্বর
মেগাফোন

**৮১. আজ ভারতের নব যাত্রা পথে**
শিল্পী ঃ ধীরেন দাস
রেকর্ড ঃ এন ৭৩১৩

**৮২. আজ মধুর লগনে**
সূত্র ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
বাংলা সাহিত্যে নজরুল
নজরুল সংগীত অভিধান, ঢাকা. পৃষ্ঠা ১৪

**৮৩. আজ মা তোর**
শ্রেণী ঃ ভক্তিমূলক
রেকর্ড ঃ এফ. টি. ৪৪৭৪, টুইন
সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ১৫

**৮৪. (আজ) যুগের পরে ঘরে ফিরে**
**[ (আজ) যুগের পরে ঘরকে ফিরে ]**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
চন্দ্রবিন্দু নারায়ণ, সপ্তম বর্ষ, প্রথম বর্ষ,
অগ্রহায়ণ ১৩২৭, পৃষ্ঠা ৮১
[ স্বরলিপি নেই, গান : হাবিলদার কাজী
নজরুল ইসলাম ]
নজরুলগীতি চতুর্থ খণ্ড, কলিকাতা
শ্রেণী ঃ রাগ প্রধান
রাগ ঃ পূরবী
তাল ঃ মধ্যমান

**৮৫. আজ নাচনের লেগেছে যে গাঁদি**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
'মধুমালা' নাটকে নর্তকীদের গান
গীতিশতদল (পল্লীনৃত্য ) ১৩৪১ সালের
বৈশাখে গ্রন্থাকারে প্রকাশিত
শ্রেণী ঃ হাসির গান/পল্লীনৃত্য
শিল্পী ঃ হরিদাস বন্দ্যোপাধ্যায়
রেকর্ড ঃ এফ. টি. ৮৪৮, ফেব্রুয়ারি ১৯৩২ টুইন

**৮৬. আজ শরতের আনন্দ রে**
সূত্র ঃ বাংলা সাহিত্যে নজরুল
রেকর্ড ঃ এন ৯৮০৭, এইচ. এম. ভি.
[ শিল্পীর ভূমিকায় 'পুরবাসীগণের গান' ]
মন্মথ রায় রচিত 'সুরথ-উদ্ধার' শীর্ষক নাটকে
নজরুল রচিত গান। গ্রামোফোন রেকর্ডের
পুস্তিকায় মুদ্রিত, নজরুল ইন্সটিটিউট পত্রিকা
দ্বিতীয় সংকলন অগ্রহায়ণ ১৩৯২ সংখ্যায়
আবদুস্ সাত্তারের প্রবন্ধে পুনর্মুদ্রিত।

**৮৭. আজ শেফালির গায়ে হলুদ**
প্রকাশ ঃ সুরসাকী,
গীতশতদল। অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি অষ্টম খণ্ড
স্বরলিপি ঃ কমল দাশগুপ্ত
বিষয় ঃ কাব্যগীতি
রাগ ঃ পিলু
তাল ঃ দাদরা

**৮৮. আজ শ্রাবণের লঘু মেঘের সাথে**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি চতুর্থ খণ্ড, কলিকাতা
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
আদি গ্রামোফোন রেকর্ডে ধারণকৃত নজরুল
সংগীতের বাণী দ্বিতীয় খণ্ড, ঢাকা
স্বরলিপি ঃ সংগীতাঞ্জলি তৃতীয় খণ্ড
স্বরলিপি : নিতাই ঘটক, জেনারেল
প্রিন্টার্স, দ্বিতীয় সংস্করণ

নজরুল স্বরলিপি অষ্টম খণ্ড
নজরুল সংগীত স্বরলিপি সপ্তম খণ্ড, ঢাকা
শিল্পী ঃ মীনা রায়
রেকর্ড ঃ এফ. টি. ১২১৪৭, টুইন ১৯৩৭ জুলাই
(সংগীত পরিচালনা পরিতোষ শীল)
শ্রেণী ঃ ঋতু সংগীত (বর্ষা)
রাগ ঃ সিন্ধুরা-মালবিকা-মিশ্র
তাল ঃ দাদরা

**৮৯. আজ সকালে সূর্য ওঠা সফল হল মম**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি প্রথম খণ্ড, কলিকাতা
গীতি সংকলন, দ্বিতীয় খণ্ড
আদি গ্রামোফোন রেকর্ডে ধারণকৃত
নজরুল সংগীত বাণী দ্বিতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ মিশ্র ভৈরবী
তাল ঃ দাদরা
স্বরলিপি ঃ সংগীতাঞ্জলি, তৃতীয় খণ্ড,
স্বরলিপি : নিতাই ঘটক. ১৩৮৪ দ্বিতীয়
সংস্করণ, জেনারেল প্রিন্টার্স
শিল্পী ঃ শীলা সরকার
রেকর্ড ঃ এন ১৭১৬৬, জুলাই ১৯৩৮
এইচ. এম. ভি.

**৯০. আজ সুদিনের আসল উষা**
প্রকাশ ঃ নজরুল-গীতিকা, [ ১৩৩৭ সালের
ভাদ্র মাসে গ্রন্থাকারে প্রকাশিত হয় ]
নজরুল সংকলন প্রথম খণ্ড, ঢাকা
শ্রেণী ঃ ঠুমরী
রাগ ঃ ভৈরবী
তাল ঃ কাওয়ালী

**৯১. আজ সে সব কথা গেছ ভুলে**
সূত্র ঃ নজরুলগীতি প্রথম খণ্ড, কলিকাতা
নজরুল সংগীত অভিধান, পৃষ্ঠা ১৬, ঢাকা
নজরুল সঙ্গীতের তালিকা : করুণাময়
গোস্বামী, ঢাকা
শ্রেণী ঃ কাব্যগীতি

**৯২. আজ সৃষ্টি সুখের উল্লাসে**
প্রকাশ ঃ 'কল্লোল' পত্রিকা, জ্যৈষ্ঠ ১৩৩১
গ্রন্থ ঃ দোলচাঁপা, সঞ্চিতা
নজরুল রচনাবলী প্রথম খণ্ড
(আবদুল কাদির, বাংলা একাডেমী, ঢাকা)
সুর ঃ গিরীন চক্রবর্তী
কবিতায় : সুর সংযোজন

**৯৩. আজি আকাশ মধুর**
সূত্র ঃ বাংলা সাহিত্যে নজরুল
নজরুল সংগীত অভিধান ঢাকা, পৃষ্ঠা ৯
গানটি অভিধানে 'আকাশে মধুর বাতাস'
এইভাবে দেওয়া আছে
শিল্পী ঃ গিরীন চক্রবর্তী
রেকর্ড ঃ এন ৯৮২১, ডিসেম্বর ১৯৩৬
এইচ. এম. ভি.
সুর ঃ গিরীন চক্রবর্তী

**৯৪. আজও ফোটেনি কুঞ্জে মম**
উৎস ঃ গীতিশতদল, ১৩৪১ সালের বৈশাখ
মাসে গ্রন্থাকারে প্রকাশিত হয়
নজরুলগীতি চতুর্থ খণ্ড, কলিকাতা
নজরুল রচনাবলী তৃতীয় খণ্ড, ঢাকা
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
রাগ ঃ জংলী (গীতিশতদল) নৃত্য সম্বলিত
তাল ঃ খেমটা
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি অষ্টম খণ্ড, ঢাকা
রেকর্ড ঃ পটল (চীনা) জে. এন. সি. ৬০ ১৯৩৩
মেগাফোন

**৯৫. আজও মা তোর পাইনি প্রসাদ**
প্রকাশ ঃ রাঙাজবা, নজরুলগীতি চতুর্থ খণ্ড

কলিকাতা
অখণ্ড নজরুলগীতি, হরফ
বিষয় ঃ ভক্তিমূলক
শিল্পী ঃ জীবনকৃষ্ণ দাস
রেকর্ড ঃ এফ. টি. ৪৪৭৪, জুলাই ১৯৩৬ টুইন

**৯৬. আজকে আমার একতারাতে**
সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা, পৃষ্ঠা ১৭
রেকর্ড ঃ জে. এন. জি. ৮৫, মেগাফোন

**৯৭. আজকে ওগো প্রভাতীরা ঘুম ভাঙানিয়া**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
('লায়লী মজনু'র গান)
নজরুলগীতি পঞ্চম খণ্ড, কলিকাতা
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
নজরুল সংগীত অভিধান, পৃষ্ঠা ১৭, ঢাকা

**৯৮. আজকে গানের বান এসেছে আমার মনে** (রচনা কাল ১৯৩৯)
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
'ভারতবর্ষ' পত্রিকা মাঘ ১৩৪৬
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি পঞ্চম খণ্ড, সাহিত্যম, স্বরলিপি : অনিরুদ্ধ
সংগীতাঞ্জলি, প্রথম খণ্ড, নজরুল ইসলাম, স্বরলিপি : নিতাই ঘটক
জেনারেল প্রিন্টার্স
প্রকাশিত গ্রন্থ : নজরুলগীতি প্রথম খণ্ড ঢাকা, নজরুলগীতি দ্বিতীয় খণ্ড
কলিকাতা, গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড
নজরুল সংগীত স্বরলিপি সপ্তম খণ্ড ঢাকা
রাগ ঃ মিশ্রপিলু
তাল ঃ কাহারবা
শিল্পী ঃ কুমারী তুষারকণা পাল
রেকর্ড ঃ এন ২৭৯৮৫, এইচ. এম. ভি. ১৯৪৯ ফেব্রুয়ারি
পরিচালনা ঃ নিতাই ঘটক
গানটির সুর নিতাই ঘটকের।

**৯৯. আজকে দেখি হিংসা মদের**
প্রকাশ ঃ নজরুল গীতিকা, ১৩৩৭ সালের ভাদ্র মাসে গ্রন্থাকারে প্রকাশিত
ছায়ানট (কোমল কাঁটা)
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
রাগ ঃ কেদারা
তাল ঃ একতাল
রচনা ঃ কলিকাতা, জুন ১৩৩১।

**১০০. আজকে দোলের হিন্দোলায়**
প্রকাশ ঃ সুরসাকী,
নজরুলগীতি তৃতীয় খণ্ড, কলিকাতা
অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি নবম খণ্ড
রাগ ঃ কাফি/-দেশ মিশ্র
তাল ঃ কাহারবা
শিল্পী ঃ মানিকমালা দেবী
রেকর্ড ঃ এন ৭০৮৬, মার্চ ১৯৩৩ এইচ. এম. ভি.

**১০১. আজকে না হয় একটি কথা কইলে** (কাব্যগীতি)
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি চতুর্থ খণ্ড, কলিকাতা, ঢাকা
নজরুল রচনাবলী দ্বিতীয় খণ্ড, ঢাকা
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির

স্বরলিপি, তৃতীয় খণ্ড, স্বরলিপি : অনিরুদ্ধ, সাহিত্যম
সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি পঞ্চম খণ্ড, স্বরলিপি : অনিরুদ্ধ, সাহিত্যম
রাগ ঃ মেঘমল্লার
তাল ঃ দাদরা

**১০২. আজকে সাদি বাদশাজাদী**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
উৎস ঃ ('লায়লী-মজনু'র গান)
নজরুলগীতি প্রথম খণ্ড, ঢাকা
নজরুলগীতি প্রথম খণ্ড, কলিকাতা
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি, তৃতীয় খণ্ড, স্বরলিপি : অনিরুদ্ধ
নজরুলগীতি স্বরলিপি প্রথম খণ্ড
স্বরলিপি : অনিরুদ্ধ, হরফ
সুরছন্দা
নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড
শিল্পী ঃ ইন্দুবালা দেবী
রেকর্ড ঃ এন ৭৩৯৮
[ বিঃ দ্রঃ- 'লায়লী মজনু' নাটকে অভিনয় সহকারে ইন্দুবালা দেবী স্বকণ্ঠে গেয়েছেন ]

**১০৩. আজকে হোরি ও নাগরি**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতশতদল, হোরী, দাদরা
নজরুলগীতি তৃতীয় খণ্ড
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি নবম খণ্ড
রাগ ঃ হোরী
তাল ঃ দাদরা
শিল্পী ঃ হরিদাস বন্দ্যোপাধ্যায়
রেকর্ড ঃ এন ৭০৮৯, মার্চ ১৯৩৩
এইচ. এম. ভি.

**১০৪. আজি অলি ব্যাকুল ঐ**
প্রকাশ ঃ নজরুলগীতি পঞ্চম খণ্ড, কলিকাতা
অখণ্ড নজরুলগীতি, হরফ,
স্বরলিপি ঃ নজরুল সংগীত স্বরলিপি দশম খণ্ড, ঢাকা, স্বরলিপি : রশিদুল নবী
রাগ ঃ বেহাগ মিশ্র/তালফেরতা
তাল ঃ কাহারবা/দাদরা
শিল্পী ঃ ধীরেন্দ্রনাথ দাস
রেকর্ড ঃ এন ৭০৫৪, ১৯৩২ নভেম্বর
এইচ. এম. ভি.

**১০৫. আজি আকাশ মধুর**
শিল্পী ঃ গিরীন চক্রবর্তী
রেকর্ড ঃ এন ৯৮২১, ১৯৩৬ ডিসেম্বর
এইচ. এম. ভি.
সুর ঃ গিরীন চক্রবর্তী

**১০৬. আজি আনন্দে ডাকো**
শিল্পী ঃ হেমনলিনী
সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা
পৃষ্ঠা ১৮

**১০৭. আজি আলকোরায়সী প্রিয় নবী**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি তৃতীয় খণ্ড, কলিকাতা
গীতি সংকলন তৃতীয় খণ্ড, ঢাকা
নজরুল ইসলামের ইসলামী গান, ঢাকা
রাগ ঃ ইসলামী
তাল ঃ কাওয়ালী
শিল্পী ঃ আবদুল লতিফ এণ্ড পার্টি
রেকর্ড ঃ এফ. টি. ৪৮৮৪, টুইন মে ১৯৩৭
সুর ঃ সুবল দাশগুপ্ত
সংগ্রহ ঃ আসাদুল হক, নজরুল ইন্সটিটিউট পত্রিকা অষ্টম সংকলন ভাদ্র ১৩৯৫
পৃষ্ঠা ১১৩

### ১০৮. আজি ঈদ্ ঈদ্ ঈদ্

প্রকাশ ঃ জুলফিকার, দ্বিতীয় খণ্ড, ১৩৩৯
ভাদ্র, প্রথম সংস্করণ (বি. দোজা, দি
এম্পায়ার বুক হাউস) কলিকাতা
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি পঞ্চম খণ্ড, কলিকাতা
গীতি সংকলন তৃতীয় খণ্ড, ঢাকা
নজরুল ইসলাম ঃ ইসলামী গান, ঢাকা
নজরুল সংগীত অভিধান, পৃষ্ঠা ১৮
ঢাকা
শ্রেণী ঃ ঈদের গান
স্বরলিপি ঃ নজরুলগীতি চতুর্থ খণ্ড
সুর ঃ চিত্ত রায় (কে মল্লিক)
শিল্পী ঃ মহম্মদ কাশেম এণ্ড পার্টি
রেকর্ড ঃ এন ১৭০৪৬, ১৯৩৮ এইচ. এম. ভি.

### ১০৯. আজি এ কুসুম হার

প্রকাশ ঃ বুলবুল, নজরুল-গীতিকা, ১৩৩৭
ভাদ্র মাসে গ্রন্থাকারে প্রকাশিত
কল্লোল, আষাঢ় ১৩৩৫
রাগ ঃ সিন্ধু-কাফী
তাল ঃ খাম্বাজ/যৎ (নজরুল গীতিকা) টপ্পা

### ১১০. আজি এ বাদল দিনে কত কথা মনে পড়ে

প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
গুলবাগিচা,
নজরুলগীতি তৃতীয় খণ্ড, কলিকাতা
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
শ্রেণী ঃ কাব্যগীতি
রাগ ঃ কাজরী
তাল ঃ দাদরা
সুর ঃ জ্ঞান দত্ত
শিল্পী ঃ শ্রীমতী পারুল
রেকর্ড ঃ জে. এন. জি. ১৯৭ মেগাফোন

### ১১১. আজি এ শ্রাবণ নিশি

উৎস ঃ নজরুল গীতিকা, ১৩৩৭ সালের
ভাদ্র মাসে প্রকাশিত
রাগ ঃ মিঁয়ামল্লার/নজরুলগীতিকা
তাল ঃ কাওয়ালী ১৬ মাত্রিক, ৪।৪।৪।৪।
ছন্দ
ঠাট কাফী, জাতী সম্পূর্ণ-ষাড়ব
বাদী মধ্যম, সমবাদী ষড়গ,
বইয়ের নাম ঃ নজরুল স্বরলিপি
প্রকাশক ঃ ডি. এম লাইব্রেরি
প্রকাশনা কাল ঃ ১৩৬৬ ফাগুন, চতুর্থ সংস্করণ
প্রথম প্রকাশ শ্রাবণ ১৩৩৮, আগস্ট ১৯৩১
নজরুল গীতিকা
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
চোখের চাতক
স্বরলিপি ঃ গোপালচন্দ্র সেন
উমাপদ ভট্টাচার্য
জগৎ ঘটক
অনিল বাগচী

### ১১২ আজি কুসুম ফাগে

প্রকাশ ঃ গানের মালা
নজরুলগীতি দ্বিতীয় খণ্ড, কলিকাতা
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুল সংগীত অভিধান, পৃষ্ঠা ১৯, ঢাকা
বিষয় ঃ কাব্যগীতি
রাগ ঃ কালেংড়া
তাল ঃ খেমটা/দাদরা

### ১১৩. আজি কুসুম দীপালি জ্বলিছে বলে

প্রকাশ ঃ গুলবাগিচা,
অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
নজরুলগীতি চতুর্থ খণ্ড
রাগ ঃ ভীমপলশ্রী

তাল ঃ দাদরা মিশ্র
নজরুল স্বরলিপি চতুর্থ খণ্ড
সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি, চতুর্থ খণ্ড, সাহিত্যম, স্বরলিপি : অনিরুদ্ধ
শিল্পী ঃ মীরা দেবী
রেকর্ড ঃ এন ৭১৭৬, ডিসেম্বর ১৯৩৩
এইচ. এম. ভি.

**১১৪. আজি কোথায় তখত তাউস**
গ্রন্থ ঃ জুলফিকার
শিল্পী ঃ আব্বাসউদ্দীন আহম্মদ
রেকর্ড ঃ এন ৭০৬৮, ১৯৩২ ডিসেম্বর
এইচ. এম ভি.

**১১৫. আজি গানে গানে ঢাকব**
প্রকাশ ঃ সুরসাকী,
১৩৩৯, আষাঢ় মাসে প্রথম সংস্করণ
নজরুলগীতি তৃতীয় খণ্ড
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
রাগ ঃ পিলু-খাম্বাজ
তাল ঃ কার্ফা/দাদরা (সুরসাকী)
বিভাগ ঃ আধুনিক
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি নবম খণ্ড
শিল্পী ঃ হরেন্দ্রনাথ চট্টোপাধ্যায়
রেকর্ড ঃ জে. এন. জি. ৪৬, ১৯৩৩
ফেব্রুয়ারি, মেগাফোন

**১১৬. আজি ঘুম নহে নিশি জাগরণ**
উৎস ঃ নজরুল গীতিকা, ১৩৩৭ ভাদ্র,
রাগ ঃ মিশ্র কানাড়া
তাল ঃ কাওয়ালী ১৬ মাত্রিক ৪।৪।৪।৪।
ছন্দ
ঠাট ঃ আশাবরী, জাতী সম্পূর্ণ-ষাড়ব
বাদী ঋসভ্, সমবাদী পঞ্চম, পূর্বাঙ্গ
বইয়ের নাম ঃ নজরুল স্বরলিপি
প্রকাশক ঃ ডি. এম. লাইব্রেরি
প্রকাশনা কাল ঃ ১৩৬৬ ফাল্গুন, চতুর্থ সংস্করণ
প্রথম প্রকাশ শ্রাবণ ১৩৩৮, আগস্ট ১৯৩১
'মহুয়া' নাটকে বেদিনা-চরিত্রের গান
দ্বিতীয় সংস্করণ মতে, দরবারী-কানাড়া
১৩৮২
নজরুল গীতিকা
অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
স্বরলিপি ঃ গোপালচন্দ্র সেন
শিল্পী ঃ উমাপদ ভট্টাচার্য, জগৎ ঘটক ও অনিল বাগচী

**১১৭. আজি চৈতী হাওয়ায় মাতন লাগে**
প্রকাশ ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা
পৃষ্ঠা ২০
অখণ্ড নজরুলগীতি, হরফ প্রকাশনী
'বাসন্তিকা' রেকর্ড গীতিনাট্যর গান
শিল্পী ঃ হরিমতী দেবী
রেকর্ড ঃ এন ৭৩৩২, ১৯৩৫ ফেব্রুয়ারি
এইচ. এম. ভি.

**১১৮. আজি জ্যোৎস্না বিজড়িত ফাল্গুনী রাতে**
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
গীত সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
নজরুল সংগীত অভিধান, পৃষ্ঠা ২০, ঢাকা
শিল্পী ঃ ইন্দুবালা দেবী

**১১৯. আজি দোল পূর্ণিমাতে দুলবি তোরা আয়**
উৎস ঃ বুলবুল প্রথম খণ্ড, ১৩৩৪ চৈত্রের
'কল্লোল'-এ প্রকাশিত হয়
প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুল সংগীত অভিধান, পৃষ্ঠা ২০, ঢাকা

গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
বিষয় ঃ ঠুমরী
রাগ ঃ কালাংড়া-বসন্ত-হিন্দোল
তাল ঃ দাদরা

**১২০. আজি দোল ফাগুনের দোল লেগেছে**

প্রকাশ ঃ সুরসাকী, ১৩৩৯ সালের আষাঢ়
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুল রচনাবলী তৃতীয় খণ্ড, ঢাকা
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
নজরুল সংগীত অভিধান, পৃষ্ঠা ২০
শ্রেণী ঃ হোরী
রাগ ঃ ধানী
তাল ঃ ত্রিতাল
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি পঞ্চম খণ্ড
সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি পঞ্চম খণ্ড
শিল্পী ঃ কমলা ভট্টাচার্য
রেকর্ড ঃ জে. এন. জি. ৫৯, ১৯৩৩ মেগাফোন

**১২১. আজি নন্দদুলাল মুখচন্দ নেহারি**

প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি,
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ খাম্বাবতী
শিল্পী ঃ জ্ঞানেন্দ্রপ্রসাদ গোস্বামী
রেকর্ড ঃ এন ১৭৪০৬, ১৯৪০ জানুয়ারি
এইচ. এম. ভি.

**১২২. আজি নন্দদুলালের সাথে**

প্রকাশ ঃ গীতশতদল, ১৩৪১ সালের বৈশাখ
নজরুলগীতি দ্বিতীয় খণ্ড, কলিকাতা
নজরুল রচনাবলী তৃতীয় খণ্ড, ঢাকা
ভারতবর্ষ ফাল্গুন ১৩৪০
নজরুলগীতি দ্বিতীয় খণ্ড, ঢাকা
সুরছন্দা
নজরুলগীতি দ্বিতীয় খণ্ড, ঢাকা
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি পঞ্চম খণ্ড, সাহিত্যম, স্বরলিপি : অনিরুদ্ধ
স্বরলিপি, তৃতীয় সংস্করণ, নজরুল ইসলাম, স্বরলিপি : জগৎ ঘটক
শ্রেষ্ঠ নজরুল স্বরলিপি, প্রথম খণ্ড
স্বরলিপি : নিতাই ঘটক
শিল্পী ঃ ইন্দুবালা দেবী
রেকর্ড ঃ পি ১১৭৬২, ১৯৩২ ফেব্রুয়ারি
এইচ এম. ভি.

**১২৩. আজি নাহি কিছু আর মোর**

সূত্র ঃ নজরুল সংগীত অভিধান, ঢাকা
পৃষ্ঠা ২১
বিষয় ঃ ভক্তিমূলক
শিল্পী ঃ মৃণালকান্তি ঘোষ
রেকর্ড ঃ এন ২৭৮২০ এইচ. এম. ভি.

**১২৪. আজি নতুন এ চাঁদের তিথিতে**

প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি সন্ধানে, ঢাকা
নজরুলগীতি প্রথম খণ্ড, কলিকাতা
নজরুলগীতি দ্বিতীয় খণ্ড, ঢাকা
নজরুল রচনাবলী পঞ্চম খণ্ড, ঢাকা
সুর ঃ কাজী নজরুল ইসলাম
শিল্পী ঃ সীতা দেবী
রেকর্ড ঃ এন ৯৯২০, ১৯৩৭ জুলাই
এইচ. এম. ভি. (নৃত্য সম্বলিত)

**১২৫. আজি পিয়াল ডালে বাঁধো**

প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি ষষ্ঠ খণ্ড, কলিকাতা
বিষয় ঃ ঝুলন-গীতি দ্বৈত
রাগ ঃ পিলু-বারোয়াঁ

তাল ঃ কাহারবা
স্বরলিপি ঃ নজরুল স্বরলিপি অষ্টম খণ্ড
সুর ঃ সুবল দাশগুপ্ত
শিল্পী ঃ বীণা দত্ত ও ভক্তিরঞ্জন রায়
রেকর্ড ঃ এফ. টি. ১২৪৯৫, ১৯৩৮ আগস্ট
টুইন

**১২৬. আজি পূর্ণশশী কেন মেঘে ঢাকা**

প্রকাশ ঃ চন্দ্রবিন্দু, ১৩৩৭
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি তৃতীয় খণ্ড, কলিকাতা
নজরুল রচনাবলী দ্বিতীয় খণ্ড, ঢাকা
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
বিষয় ঃ পিলু বারোয়াঁ, ঠুংরী (গীত সংকলন বাংলা একাডেমী, ঢাকা দ্বিতীয় খণ্ড পৃষ্ঠা ৭২)

**১২৭. আজি প্রথম মাধবী ফুটিল কুঞ্জে**

প্রকাশ ঃ গীতশতদল, ১৩৪১ বৈশাখ
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি চতুর্থ খণ্ড, কলিকাতা
নজরুল হস্তলিপি
নজরুল রচনাবলী তৃতীয় খণ্ড
শ্রেণী ঃ ভক্তিগীতি
রাগ ঃ কীর্তন (নজরুল সংগীত সম্ভার নজরুল হস্তলিপি, বাংলা একাডেমী ঢাকা, গীতিশতদল
তাল ঃ দাদরা

**১২৮. আজি বাদল ঝরে মোর একেলা ঘরে**

প্রকাশ ঃ চোখের চাতক ১৩৬৬ অগ্রহায়ণ
প্রকাশক · গোপালদাস মজুমদার
নজরুল-গীতিকা (১৩৩৭ উৎসর্গ)
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুল রচনাবলী দ্বিতীয় খণ্ড, ঢাকা
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ ভৈরবী-আশাবরী
তাল ঃ আদ্ধা কাওয়ালী (নজরুল-গীতিকা) (চোখের চাতক)
স্বরলিপি ঃ সুরমুকুর
স্বরলিপিকার ঃ নলিনীকান্ত সরকার
শিল্পী ঃ ইন্দুবালা দেবী
রেকর্ড ঃ এফ. টি. ৮৬৪, মার্চ ১৯৩২ টুইন

**১২৯. আজি বাদল বঁধু এলে শ্রাবণ সাঁঝে**

প্রকাশ ঃ অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুলগীতি চতুর্থ খণ্ড
নজরুলগীতি তৃতীয় খণ্ড, ঢাকা
নজরুল রচনাবলী পঞ্চম খণ্ড
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
বিষয় ঃ কাব্যগীতি/প্রেম
শ্রেণী ঃ আধুনিক
শিল্পী ঃ গীতা বোস
রেকর্ড ঃ এফ. টি. ৪০৩১, আগস্ট ১৯৩৫ টুইন

**১৩০. আজি মধুর গগন মধুর পবন (আজি আকাশ মধুর বাতাস মধুর)**

শিল্পী ঃ গিরীন চক্রবর্তী
সুর ঃ গিরীন চক্রবর্তী
রেকর্ড ঃ এন ৯৮৬৮, মার্চ ১৯৩৭
এইচ. এম. ভি.

**১৩১. আজি মনে মনে লাগে হোরী**

প্রকাশ ঃ নজরুলগীতি দ্বিতীয় ও চতুর্থ খণ্ড কলিকাতা
আদি গ্রামোফোন রেকর্ড ধারণকৃত
নজরুল সংগীতের বাণী প্রথম খণ্ড, ঢাকা
নজরুল রচনা সংগ্রহ
গীতি সংকলন দ্বিতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ পিলু-খাম্বাজ (হোরী)

তাল ঃ কাহারবা, আদ্ধা-নজরুল সংগীতের
বাণী, ঢাকা, প্রথম খণ্ড
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির
স্বরলিপি, দ্বিতীয় খণ্ড, সাহিত্যম, কাজী
অনিরুদ্ধ, প্রথম প্রকাশ ১৩৮৩ (১৯৭৬)
সুনির্বাচিত নজরুল গজল স্বরলিপি
সাহিত্যম, স্বরলিপি : কাজী অনিরুদ্ধ
প্রকাশ ১ বৈশাখ ১৩৮৪ (১৯৭৭)
সুনির্বাচিত নজরুলগীতির স্বরলিপি, চতুর্থ
খণ্ড, সাহিত্যম, স্বরলিপি · অনিরুদ্ধ প্রথম
প্রকাশ ১৩৮৫ (১৯৭৮ সেপ্টেম্বর)
সুরমল্লার স্বরলিপি : বেচু দত্ত
নজরুল স্বরলিপি প্রথম খণ্ড
শিল্পী ঃ বেচু দত্ত
সুর ঃ চিত্ত রায়
রেকর্ড ঃ এন ২১৪৭, মার্চ ১৯৪০ পাইওনীয়র

**১৩২. আজি মিলন বাসর প্রিয়া**

প্রকাশ ঃ গীতিশতদল (দ্বৈতসংগীত) (দ্বিতীয়
সংকলন ভাদ্র ১৩৬১ পৃষ্ঠা ৮৮) ১৩৪১
বৈশাখ গ্রন্থাকারে প্রকাশিত
অখণ্ড নজরুলগীতি, হরফ
গীতি সংকলন প্রথম খণ্ড, ঢাকা
নজরুলগীতি তৃতীয় খণ্ড, কলিকাতা
নজরুল রচনাবলী তৃতীয় খণ্ড, ঢাকা
শিল্পী ঃ ধীরেন দাস ও বীণাপানি দেবী
রেকর্ড ঃ এন ৭১৩৩, আগস্ট ১৯৩৩
এইচ. এম. ভি.

**১৩৩. আজি রক্ত নিশি ভোরে**

প্রকাশ ঃ নারায়ণ (বন্দীবন্দনা) অষ্টম বর্ষ,
তৃতীয় সংখ্যা মাঘ ১৩২৮, পৃষ্ঠা ১৯৩
বিষের বাঁশী ১৩৩১, ১৬ শ্রাবণ
গ্রন্থাকারে প্রকাশিত
বঙ্গীয় মুসলমান সাহিত্য পত্রিকা চতুর্থ
বর্ষ, চতুর্থ সংখ্যা ১৩২৮, মাঘ, পৃষ্ঠা ২৪৮
অখণ্ড নজরুলগীতি, হরফ
বিষের বাঁশী
নজরুলগীতি তৃতীয় খণ্ড
নজরুল রচনাবলী প্রথম খণ্ড, ঢাকা
(শিরোনাম বাণীবন্দনা)
রাগ ঃ মল্লার
তাল ঃ তেওড়া
স্বরলিপি ঃ সুনির্বাচিত নজরুলগীতির
স্বরলিপি, দ্বিতীয় খণ্ড এবং চতুর্থ খণ্ড
স্বরলিপি অনিরুদ্ধ, প্রথম প্রকাশ ১৩৮৫
আশ্বিন ১৯৭৮ সেপ্টেম্বর
সংগীতাঞ্জলি, তৃতীয় খণ্ড, কাজী নজরুল
ইসলাম, স্বরলিপি : নিতাই ঘটক, দ্বিতীয়
সংকলন ১১ জ্যৈষ্ঠ : জেনারেল প্রিন্টার্স
কারার ঐ লৌহকপাট
নজরুল স্বরলিপি তৃতীয় খণ্ড
রচনা কাল ঃ কুমিল্লা ১৯২১, স্থান : 'কান্দির পাড়'
(বঙ্গীয় মুসলমান সাহিত্য পত্রিকা)

**১৩৪. আজি শৃংখলে বাজিছে মাভৈঃ বরাভয়**

প্রকাশ ঃ চন্দ্রবিন্দু (১৩৬৫ জ্যৈষ্ঠ তৃতীয়
সংকলন) পৃষ্ঠা ২০, ১৩৩৭ প্রথম সংস্করণ
অখণ্ড নজরুলগীতি, হরফ
নজরুল রচনাবলী দ্বিতীয় খণ্ড
গীতি সংকলন তৃতীয় খণ্ড, ঢাকা
রাগ ঃ ইমন
তাল ঃ কাওয়ালী (চন্দ্রবিন্দু)

**১৩৫. আজিকে তনুমনে লেগেছে রঙ**

প্রকাশ ঃ সুরসাকী (দ্বিতীয় সংকলন আষাঢ়
১৩৭১, পৃষ্ঠা ৬১), প্রথম সংস্করণ
১৩৩৯ আষাঢ়
অখণ্ড নজরুলগীতি, হরফ

